ডালপালা এনে জমা করছে। রাতে এখানে আগুন পোয়ানো উৎসব ও সংগীতানুষ্ঠান হবে।

ছেলেমেয়েরা সমস্ত সকাল উৎসবের প্রস্তুতির জন্যে ব্যস্ত রইলো। আমি তাই নদীর দিকে বেড়াতে গেলাম। পায়ের নীচে অজস্র সবুজ ঘাস, মাঝে মাঝে এধারে ওধারে ফুল ফুটে আছে। নদীর ওপারে মনোরম দৃশ্য দেখে অভিভূত হয়ে গেলাম। নদীর এধারকার ছোট উপকূলে বসে আরামে স্নান করা যায়। ক্যাম্পের পেছনেই বন। বন দেখে ভেতরে যাবার লোভ হয়। ছেলেমেয়েরা বলেছিল বনের মধ্যে অনেক জাম গাছ আছে। পরের দিন আমিও তাদের সংগে জাম পাড়তে যাবো বলে প্রতিশ্রুতি দিয়েছিলাম। নদীর ধারে বসে বসে রোদ পোয়ালাম। খাবার সময়ে ক্যাম্পে গিয়ে দেখি—সমস্ত নীরব, নিস্তব্ধ। সবাই দুপুরের ঘুমে আচ্ছন্ন।

চা খাবার পর ক্যাম্পের সামনের মাঠে খেলাধূলো হ'ল। যেমন দৌড়োনো, লাফানো, সাঁতার কাটা, চক্রক্রীড়া ও কসরৎ।

সাতটার সময় রাতের খাবার খাওয়া হয়ে যাবার পর সবাই ক্যাম্প-পতাকা উত্তোলনের জন্যে সারবন্দী হয়ে দাঁড়ালো। মঞ্চের ওপর দাঁড়িয়ে ক্যাম্পের অধ্যক্ষ একটা ক্ষুদ্র বক্তৃতা দিলেন। প্রথমে নবাগত বাপ-মাদেরকে অভিনন্দন জানালেন তারপর ছেলেমেয়েদেরকে লক্ষ্য করে বললেন যে তারা তাদের ছুটি পুরোপুরি উপভোগ করুক ও শীতকালীন পাঠের জন্যে তারা নতুন শক্তি সঞ্চয় করে শক্তিশালী হোক। তাদের মনে রাখা উচিত ক্যাম্পের নিয়মাবলি অত্যন্ত সামান্য। এ শৃংখলা সৃষ্টি করেছে তারাই এবং তা রক্ষা করাও তাদের কর্তব্য।

তাঁর বক্তৃতার পর পায়োনিয়রদের নেতৃস্থানীয়া সনিয়াকে পতাকা তোলবার জন্যে বলা হ'ল। সংগে সংগে বিউগল আর ড্রাম বেজে উঠলো। লাল নিশান উঁচু দণ্ডের ওপরে গিয়ে হাওয়ায় উড়তে লাগলো।

তার তালে তালে গান গেয়ে উঠলো ক্যাম্পের সবাই। আনন্দধ্বনির মধ্যে পতাকা উত্তোলনের কাজ শেষ হ'ল।

তারপর সারি ভেংগে যে যার লেপ কম্বল নিয়ে আগুন পোয়ানো উৎসবের মাঠের দিকে অগ্রসর হ'ল। তখনো সম্পূর্ণ অন্ধকার হয় নি। সনিয়া ঘোষণা করলো যে তাদের মধ্যে একজন অতিথি উপস্থিত আছেন যিনি গৃহযুদ্ধের সময় লালফৌজে ছিলেন—তিনি তখনকার গল্প আমাদের কাছে বলবেন। গল্প শুনতে শুনতে মনে হ'ল এ যেন দুঃসাহসিক রোমাঞ্চের কাহিনী। ছেলেমেয়েরা সকলে অভিভূত হয়ে কাহিনী শুনলো। শেষ হওয়ামাত্র তারা হাততালি দিয়ে উঠলো আনন্দে।

তাঁর কাহিনী বলবার সংগে সংগে আকাশ ঘন নীল হয়ে এল। আমাদের পেছনে নদীকে মনে হ'ল লম্বা কালো ফিতে। সন্ধ্যেবেলার আলোর সূচিমুখ পর্যন্ত বন্ধ হয়ে গেছে। একজন ছেলে গাছের ডালপালার স্তূপে আগুন ধরিয়ে দিল। সংগে সংগে লাফিয়ে উঠলো আগুনের শিখা। স্ফুলিংগগুলো ছড়িয়ে পড়লো হাওয়ায়। গল্প বলা শেষ হয়ে যাবার পর একমুহূর্তকাল নিস্তব্ধতা রইলো। তারপর সনিয়া একটা জনপ্রিয় গান গাইতে আরম্ভ করলো। প্রত্যেকে যোগ দিল তাতে। একটার পর একটা পরিচিত গান হয়ে চললো। কাছের গ্রাম থেকে আগুন দেখে ও গান শুনে ছেলেমেয়েরা এগিয়ে এল। তাদেরকে আমরা উৎসবে যোগ দেবার জন্যে নিমন্ত্রণ জানালাম।

একজন কিশোর উঠে দাঁড়িয়ে বললো—কমরেড্‌স্‌, এবার আমাদের সান্ধ্য অনুষ্ঠান আরম্ভ হবে। প্রথম হ'ল স্টেলার নাচ। এ্যাকর্ডিয়ান বাজানো আরম্ভ হ'ল। স্টেলা গিয়ে দাঁড়ালো আগুনের সামনে। তার পরনে গ্রাম্য পোষাক। নাচতে নাচতে সে উচ্ছল হয়ে উঠলো। এটা তাদের জাতীয় নৃত্য। নাচের শেষে সবাই প্রশংসায় হাততালি দিল।

—পরবর্তী বিষয় হ'ল "আই ডোণ্ট স্পিক জার্মাণ" একটা ছোট নক্‌সা—তৃতীয় ট্রুপের তৃতীয় ইউনিট এটা দেখাবে। এ নাটিকাটি অত্যন্ত সজীব ও মনোগ্রাহী এবং আগেই এ নক্‌সা খুব প্রশংসা পেয়েছে। যারা বিদেশী ভাষা শেখার দিকে মনোযোগী নয় এটা তাদের নিয়েই একটা প্রহসন। এর পর আরও অনেক বিষয় আছে যেমন আবৃত্তি, নাচ, নাটিকা ও গান। সমস্ত সন্ধ্যেটা অত্যন্ত দ্রুতভাবে কেটে গেল। অনুষ্ঠানের উচ্চাংগের রসপরিবেশন দাগ কেটে গেল আমার মনে।

অবশেষে সকলে নিজের নিজের লেপ কম্বল নিয়ে ক্যাম্পে ফিরে গেল। রাতের মতন নিশান নীচে নামিয়ে দেয়া হ'ল। তারপর সবাই ঘুমোতে গেল।

যে সব দর্শক অনুষ্ঠান দেখতে এসেছিলেন তারা বিশেষ বাসে্ করে বাড়ী চলে গেলেন। আমি সন্তোষের মনোভাব নিয়ে ঘুমোতে গেলাম। ক্যাম্পবাসের প্রথম দিন পুরোপুরি উপভোগ করা গেছে।

আমি আর সনিয়া পরের দিন সকালে স্নানের পোষাক পরে বেরিয়ে পড়লাম। আমাদের কাঁধে তোয়ালে। শিশির-ভেজা ঘাসের ওপর দিয়ে আমরা নদীর ধারে গিয়ে পৌঁছলাম। প্রত্যূষ হওয়া সত্ত্বেও দেখলাম রোদ উঠেছে, হাওয়ায় বেশ উষ্ণতার আমেজ।

স্নান করে নতুন শক্তি পেয়ে ক্যাম্পে ফিরে চললাম। প্রথম বাড়ীর দেয়ালে দেখলাম নিম্নরূপ বিজ্ঞপ্তি টাঙানো আছে :

সময়ের তালিকা

| | | |
|---|---|---|
| ৭.০০ | এ, এম্ | ঘুম থেকে ওঠা ও সাংগ্রামিক শিক্ষা |
| ৭.১৫ | ” | মুখ ধোয়া ও বিছানা তৈরী করা |
| ৭.৪৫ | ” | কসরৎ |
| ৮.০০ | ” | প্রাতরাশ |

| | | |
|---|---|---|
| ৮.০০ থেকে ১১.০০ | | অবসর সময় |
| ১১.০০ থেকে ১২.০০ | | রৌদ্রস্নান ও সাঁতার কাটা |
| ১.০০ | পি এম্‌ | দুপুরের আহার |
| ১ ৩০ থেকে ৩.০০ | | বিশ্রাম |
| ৪.০০ | পি এম্‌ | চা-পান |
| ৪.৩০ থেকে ৬.৪৫ | | অবসর সময় |
| ৬.৪৫ | পি এম্‌ | রাতের আহারের জন্যে প্রস্তুতি |
| ৭.০০ | ,, | রাতের আহার |
| ৮.৩০ | ,, | অল্পবয়স্কদের ঘুমোনোর সময় |
| ৯.১৫ | ,, | সামরিক কায়দায় সারবদ্ধ হওয়া |
| ৯.৩০ | ,, | ঘুমোনোর সময় |
| ১০.০০ | ,, | শেষ বিউগল |

গতকালের মতনই সকাল গড়িয়ে চললো—সাংগ্রামিক শিক্ষা, কসরৎ, প্রাতর্ভোজন ইত্যাদি। তারপর অবসর সময়। আমি সমস্ত ক্যাম্প ঘুরে ঘুরে দেখলাম ছেলেমেয়েরা তাদের অবসর কি ভাবে কাটায়? মাঠের এক কোণে একটা লম্বা টেবিলের চার পাশে দেখলাম একদল বয়স্থ ছেলে একত্রিত হয়ে উড়োজাহাজের মডেল তৈরী করছে। দু'জন ছেলেকে দেখা গেল বসে বসে বেলুন তৈরী করছে। পরে সেই বেলুন তারা নীচের দিকে একটু আগুন ধরিয়ে এবং ভেতরকার হাওয়াকে গরম করে নিয়ে আকাশে উড়িয়ে দিল। মাঠের আর এক অংশে একদল ছেলেমেয়ে জড়ো হয়ে ফুলের গাছ লাগাবার জন্যে কেয়ারি তৈরী করছে। আমি কাছে গিয়ে দেখলাম যে তাদের সমস্ত ইউনিটটাই ক্যাম্পের চার পাশে ফুল গাছ লাগাতে ব্যস্ত আছে। জমিতে পোতবার জন্যে বিচি এবং

চারা সমস্তই প্রস্তুত। তারা আমাকে কতকগুলো কেয়ারি দেখালো যাতে তারা আগেই ফুলের চারা লাগিয়েছিল। সেগুলিতে এরিমধ্যে ফুল ফুটেছে। মনে হ'ল গাছগুলি যেন গোড়া থেকেই এখানে আছে।

জিমি মাছ ধরার ছিপ নিয়ে কি যেন করছে! তাকে সাহায্য করছে দু'জন ছোট ছেলে। পরে জানতে পারলাম জিমি ছোট ছেলেমেয়েদেরকে খুব ভালোবাসে এবং সেকারণে তাদের জন্যে সে অনেক জিনিস তৈরী করে দেয়। এর ফলে আমি তার চরিত্রের মধ্যে গভীর ভাবে প্রবেশ করবার সুযোগ পেলাম। জিমি বললো নদীতে খুব মাছ আছে এবং সে সন্ধ্যে-বেলা চতুর্থ শ্রেণীর দু'জনকে নিয়ে মাছ ধরতে যাবে। তারা এ সম্বন্ধে খুব উৎসাহী। সে বললো—আমি সারা দিন মাছ ধরবো। আমি তার কথা শুনে আশ্চর্য হ'লাম কারণ স্কুলে তাকে খুব অস্থির বলে মনে হয়। সে যে এক জায়গায় বেশীক্ষণ বসে কোনো কাজ কর্তে পারে তা আমার চিন্তারও বাইরে।

ঘুরতে ঘুরতে দেখলাম ছেলেমেয়েরা যে যার কাজ নিয়ে ব্যস্ত আছে। কেউ গাছ তলায় বসে বই পড়ছে; কেউ ঘাসের ওপর বসে গল্প করছে বা ছবি আঁকছে; আবার অনেকে দলবদ্ধ হয়ে বাগান করছে, উড়ো-জাহাজের মডেল করছে, ক্রীড়া-শিক্ষকের কাছে খেলাধূলো শিখছে কিংবা ক্যাম্প পরিস্কার করছে।

এগারোটার সময় সবাই স্নানের পোষাক পরে নদীর ধারে রৌদ্রস্নানের জন্যে প্রস্তুত হ'ল। তাদের সংগে সংগে চললেন ক্যাম্পের ডাক্তার। মেয়েরা বসলো একদিকে এবং তার থেকে কিছুটা দূরে আর একদিকে বসলো ছেলেরা। ডাক্তার দু' দলের মাঝখানে দাঁড়িয়ে উপদেশ দিতে আরম্ভ করলেন—'তোমরা সকলে পিঠের ওপর ভর দিয়ে শুয়ে পড়ো।' ডাক্তার ঘড়ির দিকে তাকিয়ে দেখলেন। 'এবার বাঁ দিক ফিরে শোও',

'বুকের ওপর ভর দিয়ে পড়ে থাকো।' এবং অবশেষে 'ডান দিকে ফিরে শোও।' তাদের রৌদ্রস্নান হয়ে যাবার পর তিনি আদেশ দিলেন—'এবার সবাই জলে নামো।' জলে নামার সময়ে কী সে জলের শব্দ আর হাসির হল্লা! ছেলেমেয়েদের মতন আমিও নিজেকে পুরোপুরি উপভোগ করলাম। বড় ছেলেরা দেখলাম নদীতে গিয়ে সারবেঁধে দাঁড়িয়ে রইলো যাতে ছোট ছেলেমেয়েরা বেশীদূর চলে যেতে না পারে। ছোটদের স্নান হয়ে যাবার পর তারা ডাইভিং বোর্ডের ওপরে গিয়ে ডুব দেয়া অভ্যাস কর্তে লাগলো।

এর পর প্রচুর খিদে পেলো। খাবারের টেবিলে বসে কয়েক প্লেট স্যুপ, প্রচুর মাংস, আলু, সালাড এবং এক প্লেট মিষ্টি মোরাব্বা খেয়ে খিদে নিবৃত্ত হ'ল।

সাধারণ নিয়ম হিসেবে সকালের খাবারের পর দুপুর তিনটে পর্যন্ত বিশ্রাম নেয়ার কথা। আমাকে বলা হয়েছিল যে প্রথম কয়েকদিন নার্স বা ডাক্তাদেরকে ছেলেমেয়েদের ওপর পাহারা দিতে হবে কারণ তারা কেউই ঘুমোতে বা বিশ্রাম নিতে চায় না। কিন্তু আমি আসার পর দেখলাম তারা বেশ অভ্যস্ত হয়ে গেছে এবং সবাই দেড় ঘণ্টা ঘুমিয়ে বিশ্রাম নিচ্ছে।

চা খাবার পর আমি বনে জাম পাড়তে যেতে রাজী হ'লাম। প্রায় পঁচিশজন ছেলেমেয়ে এসে উপস্থিত হ'ল—প্রত্যেকের হাতে একটা করে কাপ। তারা বললো—এতে আমরা জাম রাখবো।

ভোভা বললো—আমি দু'টো কাপ কিনেছি। আপনি একটা নিন।

বনের মধ্যে যেখানে প্রচুর জাম ফলেছে—সেখানে পৌছতে দশ মিনিট সময় লাগলো। ভিক্টরকে দেখলাম, সংগে বিউগল নিয়ে এসেছে। সে বললো—তোমরা বিউগল শোনামাত্র আমার কাছে ফিরে

আসবে। আর একটা কথা তোমরা পরস্পরে কে কোথায় আছো তার খোঁজ রাখবে যাতে হারিয়ে না যাও।

আমায় দিকে চেয়ে ভিক্টর বললো—আমি আপনার সংগে যাবো। কখন বিউগল বাজাবো সেটা আপনি নির্দেশ দেবেন।

কয়েক মুহূর্তের মধ্যে দেখলাম সকলে জাম পাড়তে ব্যস্ত হয়ে পড়েছে। সে নানান্ রকমের ফল, সবার নামও আমি জানি না। বনটা রাস্পবেরি বেতগাছের ভীড়ে ছেয়ে গেছে। ছেলেমেয়েদের পরস্পরের ডাক শুনলাম গাছপালার মধ্যে দিয়ে প্রতিধ্বনিত হয়ে উঠছে। কিছুক্ষণ পরেই বুঝতে পারলাম জাম পাড়ার সময় কাপের প্রয়োজনীয়তা কতখানি! যেমনি কাপ ফলে ভর্তি হয়ে যাচ্ছে তেমনি তার মালিক গাছ তলায় বসে সেগুলো শেষ করছে। খাওয়া হয়ে গেলেই সে আবার ফল সংগ্রহ করছে।

বন দেখে সত্যিই অভিভূত হয়ে গেলাম। পাইনের ঘন জংগল বার্চ গাছের রূপোলি পরিবেশকে একটা অদ্ভুত সৌন্দর্য দান করেছে। সবুজ লতাগুল্ম ও ঘাসের মাঠে গাছের ডালপালা ভেদ করে সোনালি রোদ এসে উপচে পড়ছে। চারদিকে ছেলেমেয়েদের কলকাকলির ধ্বনি প্রতিধ্বনি। একে গ্রীষ্মের দিন, তার ওপর ছেলেমেয়েদের আনন্দোৎসব। গ্রীষ্মকালে যে কোনো সহর দেখলেই বোঝা যায় যে খুব অল্প সংখ্যক ছেলেমেয়েই সেখানে থাকে। সোভিয়েট দেশে—ছেলেমেয়েদের মংগলসাধন করা হ'ল একটা বড় রকমের রাষ্ট্রনীতি—কোনো ক্ষমতাপ্রাপ্ত গোষ্ঠি বিশেষের কল্যাণ নয়—সমস্ত শিশুসমাজের সামগ্রিক কল্যাণ।

এই ভাবে দিনের পর দিন ক্যাম্পে জীবন কেটে চললো। বনে বেড়াতে যাওয়া, সাঁতার কাটা, নদীর ঘাটে খেলা করা এবং দলবেঁধে কাজ করা। আমাদের মধ্যে কারো গুরুতর রকমের অসুখবিসুখ হয় নি দু'একটা সামান্য ঠাণ্ডা লাগার কেস বাদে। ডাক্তার ক্যাম্পের স্বাস্থ্যের

ওপরে খুব কড়া নজর রাখতেন। দুর্বলস্বাস্থ্য ছেলেমেয়েদেরকে দীর্ঘ ভ্রমণে যেতে দেয়া হ'ত না। দুর্বলহৃদয় শিশুদেরকে রোদে ঘুরতে দেয়া হ'ত না। সমস্ত জায়গা পরিস্কার পরিচ্ছন্ন রাখা হ'ত। প্রত্যেকের খুব খিদে হ'ত এবং তার জন্যে খাওয়া দাওয়ার ব্যবস্থাও ছিল নিখুঁত ও প্রচুর। দু' একজন বয়স্থ ছেলে সাহায্যমূলক কাজকর্ম করার দরুণ রীতিমত খ্যাতি অর্জন করেছিল।

সন্ধ্যেবেলা সকলে একসংগে জড়ো হয়ে সারা দিনের কাজের আলোচনা করতো এবং পরের দিনের জন্যে পরিকল্পনা স্থির করতো। কোনো নিয়ম ভংগ হ'লে এখানে তা প্রকাশ করা হ'ত। কেউই তার নাম সকলের সামনে নিয়মভংগকারী হিসেবে প্রচারিত হোক তা চাইত না। সেই কারণে কারো নাম একবার প্রকাশিত হ'লেই কোনো রকম শারীরিক পীড়নের চেয়ে তা বেশী কার্যকরী হ'ত।

আমাদের ক্যাম্প জেলার 'লাল নিশান' প্রতিযোগিতায় নেমেছিল। আমরা গ্রীষ্মের মধ্যেই কমিশনের অপেক্ষায় ছিলাম। ট্রুপ নেতারা প্রত্যেক পায়োনিয়রকে তার খেলাধূলো ও প্রাথমিক চিকিৎসা ব্যাজ নেয়ার জন্যে নির্দেশ দিল। তারা স্থির করলো যে ক্যাম্পে বসে ছেলে-মেয়েরা যে সব মডেল তৈরী করছে তার একটা প্রদর্শনী করা হবে, যেমন—হাতে তৈরী ফুল, ঝিনুক, গাছের পাতা, উদ্ভিদ ও জন্তু জানোয়ারের সম্বন্ধে ডাইরি এবং প্রত্যেক চক্র ও গ্রুপের কাজকর্মের আলোকচিত্র। এই সব ছবি তরুণ আলোকচিত্র-শিল্পীদের তোলা।

কমিশন একদিন হঠাৎ এসে উপস্থিত হ'ল। প্রত্যেক জিনিস পরীক্ষিত হয়ে যাবার পর আমরা গভীর উত্তেজনার সংগে রিপোর্ট শোনবার জন্যে অপেক্ষা কর্তে লাগলাম।

কমিশনের সভাপতি বললেন—তোমাদের ক্যাম্প সত্যিই খুব ভালো

এবং আমি আশা করি যে তোমাদের লাল নিশান পাবার সম্ভাবনা আছে। কিন্তু এ কথা জানিয়ে রাখা ভালো যে তোমাদের জেলার বহু ভালো ক্যাম্পও আমরা দেখেছি এবং সে জন্যে প্রতিদ্বন্দ্বিতা বেশ বড় রকমের হবে। এ পর্যন্ত যা স্বাস্থ্য বিবরণী দেখেছি তার মধ্যে তোমাদেরটাই সব চেয়ে ভালো। এটা তোমাদের পক্ষে একটা বড় রকমের জিত।

সভাপতির বলা শেষ হয়ে যাবার পর একটি মেয়ে উঠে দাঁড়ালো। মেয়েটি ইউনিটের একজন সদস্যা এবং প্রাণিতত্ত্বের উৎসাহী ছাত্রী। সে বললো—কমরেডস্, আমরা নিশ্চয়ই লাল নিশান পাবো। আমাদেরকে আরও একটু উন্নত হতে হবে এবং শেষ পর্যন্ত আমাদের পরিকল্পনা চালিয়ে নিয়ে যেতে হবে। প্রত্যেকে যদি এতে রাজী থাকে—তাহ'লে আমরা এ কাজ পারবো এবং করবো। মেয়েটির মুখ দেখলাম উত্তেজনায় লাল হয়ে উঠেছে। চারদিক থেকে সবাই এক সংগে বলে উঠলো—আমরা নিশ্চয়ই লাল নিশান পাবো।

শেষে তারা লাল নিশান লাভ করলো। শরৎকালীন মেয়াদ স্বরু হবার আগে মস্কোয় পায়োনিয়ার্সদের একটা বড় সভায় তাদেরকে লাল নিশান দেয়া হ'ল। নতুন বছর স্বরু হবার আগে পর্যন্ত নিশান লাগানো রইলো স্কুলের হলঘরে। নতুন বছরে সেটা দ্বিতীয়বার ব্যবহার করবার জন্যে জেলাকে ফেরৎ দেয়া হ'ল।

সোভিয়েটের অধিকাংশ ছেলেমেয়েরা সমষ্টিগত জীবনযাপন কর্তে অভ্যস্ত হয়ে গিয়েছে। তারা একসংগে ক্যাম্পে থাকতে এত ভালোবাসে যে শৃংখলা ভংগ করে তারা বাধা স্বষ্টি করে না। দু'একজন অবিশ্যি শৃংখলার সংগে নিজেদেরকে খাপ খাইয়ে উঠতে না পেরে ক্যাম্পের কর্মীদের পথে অস্থবিধে স্বষ্টি করেছিল।

যদিও জিমি স্কুলে সাধারণ পড়াশোনা করা আরম্ভ করেছিল কিন্তু

এখানে তাকে অত্যন্ত আত্মকেন্দ্রিক বলে মনে হ'ল। মাছ ধরার প্রতি তার ভয়ানক অনুরাগ। সেও নিজে স্বীকার করেছে যে সারাদিন সে মাছ ধরতে ভালোবাসে। যখন তার বিশ্রাম নেয়ার সময় বা ক্যাম্পে তার কাজ করার পালা তখনই তার মাছ ধরতে যাবার জেদ। জিমির সমস্যা আলোচনা করবার জন্যে ক্যাম্প কাউন্সিলের একটা সভা ডাকা হ'ল। তার ইউনিট নেতা বললো যে জিমিকে সে আয়ত্তে রাখতে পারছে না—সে ইউনিটের সমস্ত রেকর্ড নষ্ট করছে। জিমির নিজেকে আত্মরক্ষা করার কিছুই নেই। সুতরাং তাকে সতর্ক করে দেয়া হ'ল যে দ্বিতীয়বার যদি সে নিয়মভংগ করে তাহ'লে তার পায়োনিয়র টাই কেড়ে নেয়া হবে। আমিও সভায় উপস্থিত ছিলাম। গত বছরের শেষ ছ'মাস পর্যন্ত আমি তার সংগে একযোগে কাজ করাতে তার প্রতি আমার একটা আগ্রহ জন্মেছিল। সেজন্যে আমি তাকে সাধ্যমত সাহায্য কর্তে প্রস্তুত ছিলাম। ছোটদের প্রতি তার অগাধ ভালোবাসা আমি আগেই লক্ষ্য করেছিলাম। ভাবলাম দেখি এই সদগুণের সাহায্যে যদি তাকে ভালোর দিকে প্রভাবান্বিত করা যায়।

পরের দিন সকালে প্রাতরাশের সময় আমি জিমিকে বললাম যে একদল ছোট ছেলেমেয়ে নিয়ে আমি বনে জাম পাড়তে যাবো। সে যদি আমার সংগে এসে আমাকে সাহায্য করে তো ভালো হয়।

জিমি বললো—নিশ্চয়ই, আমি যাবো। আমি জানি কোন্ কোন্ গাছে ভালো জাম হয়।

তাকে খুব ভালো সংগী বলে আমার মনে হ'ল। মাঝে মাঝে সে হঠাৎ অদৃশ্য হয়ে গেল। ফেরার সময়ে দেখলাম তার পকেট ও কাপ ফলে উপচে পড়ছে। সে নিজে একটাও না খেয়ে সমস্ত ছোটদেরকে বিলিয়ে দিলো। কয়েকটা ভালো ফল দেখে এগিয়ে দিলো আমার কাছে।

—চলতে চলতে আমার খেতে ভালো লাগে। জিমি বললো। ছোটদের প্রতি তার আচরণ হ'ল বড় ভাইয়ের মতন। —আপনি ছোটদের নিয়ে বেড়াতে যাবার আগে আমাকে একবার বলবেন। আমি আপনাকে এসে সাহায্য করবো।

—কিন্তু আমার মনে হয় তুমি নিশ্চয়ই তোমার টাই হারাবে না, কি বল জিমি? অত্যন্ত উদ্বিগ্ন হয়ে আমি প্রশ্ন করলাম।

—না, না, ও বিষয়ে চিন্তা করবেন না। বিশ্রামের সময়ে আমি আর কোনো দিন মাছ ধরতে যাবো না। জিমি দাঁত বের করে দুষ্টুমীর হাসি হাসলো। মনে হ'ল সে মিথ্যে আশ্বাস দিচ্ছে।

—তুমি কি সত্যিই তোমার লাল টাইকে মূল্য দাও? আমি জিগ্যেস করলাম।—তুমি কি নিজে ইচ্ছে করে পায়োনিয়রের সভ্য হয়েছো না অন্য ছেলেরা তার সভ্য আছে বলে তাতে যোগ দিয়েছো?

—নিশ্চয়ই, আমি পায়োনিয়রের সভ্য হতে চাই বৈকী? পায়োনিয়র সঙ্ঘ খুব ভালো। কিন্তু আমি মাছ ধরতে ভালোবাসি। আসছে বছর আমি ক্যাম্পে না গিয়ে মাসীর বাড়ী যাবো। মস্কো থেকে বেশ কিছু দূরে একটা গ্রামে তিনি থাকেন। সেখানে আমি সারাদিন মাছ ধরবো।

কিন্তু জিমি প্রলোভন সামলাতে পারলো না। যদিও তাকে অবসর সময়ে মাছ ধরার জন্যে সম্পূর্ণ স্বাধীনতা দেয়া হয়েছে এবং দশ দিনে একদিন তার ইউনিটকে ক্যাম্পের কাজের ভার নিতে হয় কিন্তু তা সত্ত্বেও অন্যান্য ইউনিটের ছেলেরা যখন কাজে ব্যস্ত তখন সে তাদেরকে তার সংগে মাছ ধরতে নিয়ে যায়। অন্য কমরেডরা শৃংখলা ভংগ করার ফলে ক্যাম্প-কাউন্সিল ব্যাপারটাকে অত্যন্ত চিন্তিত হয়ে গ্রহণ করলো।

সন্ধ্যেবেলা সবাই যখন একত্রিত হ'ল তখন জিমির কাছ থেকে তার পায়োনিয়র টাই নিয়ে নেয়া হ'ল। তার নিজের জায়গায় ফিরে যাবার সময় দেখলাম জিমির চোখে জল! তার ট্রুপ নেতা টাই ফেরং নিয়ে সংক্ষিপ্ত বক্তৃতা প্রসংগে বললো যে জিমি ইচ্ছে করলে নিজের টাই ফেরং পেতে পারে যদি সে তার ইউনিটের কর্তব্য পালন করে এবং ভালো কমরেডের মতন ব্যবহার করে। কথা শুনে জিমির চোখ উজ্জ্বল হয়ে উঠলো। মুখে প্রফুল্লতা দেখা গেল। তার পাশের প্রতিবেশী বললো —জিমি, তোমার টাই ফেরং পাওয়া উচিত।

—নিশ্চয়, আমি পাবোই। জিমি উত্তর দিলো।

জিমির সামাজিক দৃষ্টিভংগি উন্নত হ'ল সন্দেহ নেই কিন্তু তার কাজ সম্বন্ধে আনুগত্য তেমন বাড়লো না। এবং সেজন্যে ক্যাম্পের শেষে দেখে গেল যে জিমি টাই ফেরং পেলো না। স্কুলে গিয়ে যখন সে তার পড়াশোনা ও ব্যবহারের সত্যিকার উন্নতি দেখাতে পারলো তখনই তাকে টাই ফেরৎ দেয়া হ'ল।

এলিজাবেথের বয়স বছর চোদ্দ। বাড়ীতেই তার অভ্যাস নষ্ট হয়ে যায়। ক্যাম্পে সে নিজে থেকে স্বতঃপ্রবৃত্ত হয়ে আসে নি। তার বন্ধুরা আসছে সুতরাং সেও এসেছে তাদের সংগে। দুপুরে বিশ্রাম নেয়া এবং রাত দশটায় শুতে যাওয়া তার ভালো লাগে না। ছবি আঁকায় ও রং দেয়ায় তার হাত আছে। অবসর সময়ে সে সমস্তক্ষণ প্রাকৃতিক দৃশ্যের ছবি আঁকে। কাজের সময়ে ইউনিটকে সাহায্য করে না। সেজন্যে পায়োনিয়র তার ওপর বিরক্ত হয়ে ওঠে।

একদিন সন্ধ্যেবেলা ক্যাম্প সভায় তার সম্বন্ধে আলোচনা করা হয়। ক্যাম্পজীবনের প্রতি ও পায়োনিয়র সঙ্ঘের প্রতি তার কোনো আনুগত্য না থাকায় সবাই একমত হ'ল যে তাকে সঙ্ঘ থেকে বের করে দেয়া হোক।

রাগে ফেটে পড়লো এলিজাবেথ। বললো—তোমরা এ কথা বলছো কেন? পায়োনিয়র সম্বন্ধে আমার যথেষ্ট আগ্রহ আছে। আমি তোমাদের প্রস্তাবের বিরুদ্ধে প্রতিবাদ জানাচ্ছি। আমি তোমাদের মতনই একজন ভালো পায়োনিয়র।

হেলেন তার ইউনিটের পরিচালিকা এবং ষষ্ঠম শ্রেণীর ছাত্রী। সে বললো—যেদিন আমাদের ইউনিট ক্যাম্পের কাজকর্ম করে সেদিন তোমাকে পাওয়া যায় না কেন? এমন কথা নয় যে আমাদেরকে বাসন ধুতে, রান্না করতে বা কাপড় কাচতে বলা হয়। আমাদের কাজ হ'ল মেঝে পরিচ্ছন্ন রাখা, গ্রন্থাগারের বই দেয়া, খাওয়ার পর টেবিল পরিস্কার করা, এই রকম টুকিটাকি কাজ। আমাদের ক্যাম্পের শৃংখলা নিয়ে তামাসা করবার তোমার কোনো অধিকার নেই। কেন তুমি আমাদের ক্যাম্পের কাজকর্মে যোগ দাও না?

—নিশ্চয়ই, তুমি খুব ভালো ছবি আঁকতে পারো কিন্তু আমাদের দেয়ালপত্রিকায় ছবি দিয়ে বা কোনো লেখাকে চিত্রিত করে তুমি কখনও সাহায্য করো না। আমি অনেকবার তোমাকে বলেছি কিন্তু সে কথা তুমি কাণেই দাও নি। দেয়ালপত্রিকার সম্পাদক যোগ দিলো।

চুপ করে রইলো এলিজাবেথ। তার চোখে মুখে রাগের চিহ্ন। আমি আশ্চর্য হ'লাম কী করে সে পায়োনিয়রের সদস্যা হ'ল? ক্যাম্পের নেতা সমস্ত প্রশ্নটাকে সংক্ষিপ্ত করে এলিজাবেথের কথার উত্তর দিলেন—মনে হচ্ছে সম্মিলিত ভাবে জীবনযাপন করা সম্বন্ধে এলিজাবেথ অত্যন্ত ভুল মনোভাব পোষণ করে। তার ব্যবহারও একজন পায়োনিয়রের অনুপযুক্ত। এটা অবিশ্যি আনন্দের কথা যে সে ভালো আঁকতে পারে এবং আগামী ক্যাম্প-প্রদর্শনীতে তার ছবিগুলো প্রদর্শিত হবে। কিন্তু এলিজাবেথের বোঝা উচিত যে মানুষ যে প্রকাণ্ড জন-সমাজের মধ্যে

বাস করেছে তার প্রতি তার একটা কর্তব্য রয়েছে এমন কি সে যত বড়ই শিল্পী হোক না কেন সে এ দায়িত্ব এড়াতে পারে না। আমার মনে হয় তার কাছ থেকে টাই নিয়ে নেয়া উচিত কারণ এলিজাবেথ এখনও পায়োনিয়র হওয়ার অর্থ বোঝে না। পরে সে যদি পায়োনিয়রের সদস্যা হবার ইচ্ছে করে একটা আবেদন পাঠালেই চলবে।

সভায় সর্বসম্মতিক্রমে স্থির হ'ল যে এলিজাবেথকে পায়োনিয়র থেকে বের করে দেয়া হোক। অত্যন্ত দুঃখের সংগে সে তার টাই ফেরৎ দিলো। তখনও সে রাগে ফুলছে। আমার মনে হ'ল সে মনে মনে খুব অপমানিত বোধ করেছে।

এলিজাবেথ সম্বন্ধে উদ্বিগ্ন হয়ে রইলাম। ভাবলাম সে তার পুরোনো অভ্যাস মতই চলবে। কিন্তু আমার ধারণা ভুল প্রমাণিত হ'ল। তার মর্যাদা আহত হওয়ায় যে দেখতে পেলো যে সে তার বন্ধু-বান্ধবীদের অন্তরংগতা ও প্রশংসা সমস্তই হারিয়েছে। দেয়ালপত্রিকার সম্পাদকের কাছে গিয়ে সে তাকে সাহায্য কর্তে চাইলো। অত্যন্ত সাবধান হয়ে সে তার কাজকর্ম কর্তে লাগলো। বিশ্রামের সময় সে নির্বিবাদে বিছানায় গিয়ে শুলো। পরবর্তী আগুন পোয়ানো উৎসবে এলিজাবেথ 'জিপসী গান' গাইলো। সবাই খুব প্রশংসা করলো তার গানের। যাদুর মতন সে বদলে গেল।

আগস্ট মাসের এক গৌরবময় দিনে ক্যাম্প বন্ধ হয়ে গেল। শেষ বারের মতন সাঁতার দেয়া হ'ল। বনে বেড়াতে যাওয়া হ'ল। শেষ বারের মতন আগুন পোয়ানো উৎসবে বিরাট অনুষ্ঠানের আয়োজন করে ছুটির সমাপ্তি করা হ'ল। নিশান নোয়ানো হ'ল শেষবারের মতন। তারপর সত্যপুরস্কৃত ব্যাজ বালিশের নীচে রেখে যে যার ঘুমোতে গেল। আগামী কালের বাড়ী-ফেরার কথা ভাববাব সময়ও তাদের নেই।

বিশেষ ট্রেনে করে আমরা যখন মস্কোয় গিয়ে পৌছলাম তখন সে এক অদ্ভূত দৃশ্য। জানলার বাইরে মাথা বাড়িয়ে সকলে চীৎকার করে গান গাইছে। তারপরেই বাপ-মাদের সংগে সাক্ষাৎ—বাড়ী ফিরে যাওয়া এবং ১লা সেপ্টেম্বর থেকে নতুন মেয়াদের পড়া দ্বিগুণ উদ্দীপনা নিয়ে আরম্ভ করা।

## দেয়াল পত্রিকার নমুনা

দেয়ালপত্রিকা সাধারণত শ্রমিকদের বা ছাত্র-ছাত্রীদের তরফ থেকে প্রকাশ করা হয়। এই নিয়মিত প্রকাশের উদ্দেশ্য হ'ল সমালোচনা বা আত্মসমালোচনার সাহায্যে শিক্ষা ও কাজের স্তরকে উন্নত করা। দেয়াল পত্রিকার সম্পাদনা বোর্ড সচরাচর ট্রেড ইউনিয়ন কমিটি ঠিক করে দেয়। ছাত্র-ছাত্রীদের বেলায় তা তাদের প্রকাশ্য অধিবেশনে স্থির হয়।

এই পত্রিকা হাতে লিখে প্রকাশিত হয়। রচনাগুলো সাধারণত হাতে লিখে বা টাইপ করে একটা বড় কাগজের ওপর এঁটে দেয়ালে টাঙিয়ে দেয়া হয়। চলতি প্রসংগের ওপর ছবি ( তা সাময়িক পত্রিকা থেকে বেছে নিয়েই হোক বা হাতে এঁকেই হোক ) ও সমষ্টিগত জীবনযাপন সম্বন্ধে নানান্ রকম ব্যাংগ চিত্র পত্রিকাকে সত্যই খুব মনোজ্ঞ ও চিত্তাকর্ষক করে তোলে। সংগে সংগে তার শিক্ষামূলক দিকও কম সমৃদ্ধ হয় না। দেয়ালপত্রিকা দালান বা কোনো প্রকাশ্য জায়গায় টাঙিয়ে দেয়া হয় এবং সব সময়ে ছেলেমেয়েরা ভীড় করে পত্রিকা পড়ে। সকলে তাদের নতুন ফলাফল ও কাজের উন্নতি এবং সমালোচনা ও পরামর্শ সম্বন্ধে জানবার জন্যে অত্যন্ত উৎসাহী।

আমাদের স্কুলের দেয়ালপত্রিকাগুলো সেদিক দিয়ে খুব উল্লেখযোগ্য। আমাদের ছাত্রছাত্রীদের মধ্যে অনেক শিল্পী ছিল এবং প্রত্যেক ক্লাসেরই একটা করে নিজস্ব পত্রিকা ছিল। এ বাদে 'দি স্কুল প্রাভ্দা' নামে একটা সাধারণ স্কুল দেয়ালপত্রিকা ছিল যাতে স্কুলবিষয়ক নানান্ প্রশ্ন আলোচনা করা হ'ত। এই পত্রিকায় সোশিয়ালিস্ট প্রতিযোগিতার ফলাফল এবং বিভিন্ন মেয়াদের মার্কের একটা তুলনামূলক তালিকা দেয়া থাকতো ও খারাপ ছাত্রছাত্রীদেরকে কঠোরভাবে সমালোচনা করা হ'ত। এই পত্রিকায় সাময়িক প্রসংগের আলোচনারও একটা বিশেষ মূল্য ছিল। তাছাড়া, কবিতা, গল্প, ব্যাংগচিত্র এগুলোর সংখ্যাও নেহাৎ কম থাকতো না।

'দি টিচার্স ভয়েস' স্কুলকর্মীদের ঘরে টাঙানো থাকতো। এই পত্রিকায় দেয়া হ'ত সারা মাসের স্কুলের কাজকর্মের একটা সংক্ষিপ্ত আভাস। আমাদের কর্মীদের মধ্যেও ভালো শিল্পী ছিল। তারা ব্যাংগ চিত্রের সাহায্যে আমাদের কাজের দুর্বলতার ওপর আঘাত করতো।

আমাদের স্কুলের বিভিন্ন সময়ে প্রকাশিত দেয়ালপত্রিকা থেকে আমি কিছু কিছু সারাংশ এখানে দিলাম। এ থেকে সোভিয়েটের স্কুলের দৈনন্দিন জীবনের কিছুটা আভাস পাওয়া যাবে।

'অলওয়েজ রেডি'

৩য় এবং ৪র্থ শ্রেণীর চতুর্থ ট্রুপের মুখপত্র

৫ই নভেম্বর ১৯৩৭

আমাদের ক্লাস

এই মেয়াদে চতুর্থ শ্রেণী খুব ভালো ফল দেখিয়েছে। আমরা সংকল্প নিয়েছিলাম যে ভালো শৃংখলা ও ফলাফল দেখাবো, আমরা সে সংকল্প রক্ষা করেছি। আমাদের ক্লাসে ববিই একমাত্র ছেলে যে খারাপ মার্ক

পেয়েছে। সে মন দিয়ে পড়াশোনা করে না এবং বাড়ী থেকেও পড়া করে আনে না। সে যদি পায়োনিয়র হতে চায় তাহ'লে তার ভালো মার্ক পাওয়া উচিত।

আমরা আশা করি আগামী কালের সভায় আমরা লাল নিশান পাবো। অন্য ক্লাসের তুলনায় আমরা ভালো ফলাফল দেখিয়েছি।

এম, নিনা ( বয়স ১১½ বছর )

## ববি

ববি কেন আমাদের ক্লাসের পড়া নষ্ট করে ? ছুটির পর প্রথম ক্লাস সভায় আমরা তার কথা তুলবো এবং তার মাকে ডেকে পাঠাবো। আমি তাকে বাড়ীতে পড়ার কথা মনে করিয়ে দিয়ে সাহায্য করি কিন্তু সে ভুলে যায়। আমার মনে হয় সে খুব খারাপ ছেলে নয়। তার দোষ হ'ল সে ভয়ানক অলস। সে যাতে ইংরেজী ও রাশিয়ান ভাষায় ভালো মার্ক পায় তা আমরা দেখবো।

জি, ভ্লাডিমির ( বয়স ১১ বছর )

## গ্রেট অক্টোবর বিপ্লবের বিংশতিতম উৎসব দিবস

আগামী সাত তারিখে আমরা শোভাযাত্রা করে বের হবো। সব জায়গাতেই দেখবো লাল পতাকার ভীড় আর সোল্লাস জয়ধ্বনি। সারা সোভিয়েট ইউনিয়নই এই উৎসব পালন করবে।

আমাদের দেশে প্রত্যেকটি লোকই সুখী কারণ শ্রমিকরাই সব কিছুর মালিক। আমার বাবা একজন স্টাখানোভাইট ( যে শ্রমিক স্টাখানোভের দৃষ্টান্তে অনুপ্রাণিত হয়ে তার কাজের সংগঠন ও উৎপাদনের স্তর বাড়ায় তারাই উক্ত পদ পায় )। তাঁর কাছেই শুনেছি যে বিপ্লবের

আগে তিনি ও তাঁর বাবা কী দারিদ্রের মধ্যেই না দিন কাটিয়েছেন। এখন আমরা নতুন ফ্ল্যাটবাড়ী এবং আর যা দরকার সমস্ত কিছুই পেয়েছি। অক্টোবর বিপ্লব দীর্ঘজীবি হউক।

সি, লিয়ন ( তৃতীয় শ্রেণী, বয়স ৯½ বছর )

## ৭ই নভেম্বর

গত বছর আমি আমেরিকায় ছিলাম। তখন বন-ভোজনে গিয়ে বিপ্লবের বার্ষিক উৎসব পালন করি। কিন্তু এ বছর আমি বাবার কারখানা ও রেড স্কোয়ারের কাছ দিয়ে শোভাযাত্রা করে যাবো। রেড় স্কোয়ারে দেখবো স্লোগান আর লাল নিশানের সমারোহ। বাবা আমাকে কাঁধের ওপর তুলে ধরবেন এবং আমি কমরেড স্টালিন ও কমরেড ভরোশিলভ্‌কে দেখতে পাবো। আমি হাত নাড়িয়ে জয়ধ্বনি করবো। ৭ই নভেম্বর আমাদের আনন্দের দিন।

সিমূর ( তৃতীয় শ্রেণী, বয়স ১০ বছর )

## সোশিয়ালিস্ট প্রতিযোগিতা

নীচের ক্লাসগুলির মধ্যে সোশিয়ালিস্ট প্রতিযোগিতার ফলাফল দেয়া গেল।

২য় শ্রেণী—প্রত্যেকে উত্তীর্ণ হয়েছে।
শৃংখলারক্ষা অত্যন্ত সন্তোষজনক।

৩য় শ্রেণী—রাশিয়ান ভাষায় দু'জন ছাত্র অকৃতকার্য ( জর্জ ও ভেট্‌লানা )।
ইংরেজী ভাষায় একজন অকৃতকার্য ( ভিক্টর )।
তিন দিন বাদে শৃংখলারক্ষা খুব সন্তোষজনক।

৪র্থ শ্রেণী—ইংরেজী ভাষায় একজন অকৃতকার্য ( ববি )।
রাশিয়ান " " " ( ববি )।
শৃংখলারক্ষা অত্যন্ত সন্তোষজনক।

বিচার-কমিটি দুটো নিশান দেবে স্থির করেছে। দ্বিতীয় শ্রেণী নিঃসন্দেহে একটা লাল নিশান পাবে এবং ৪র্থ শ্রেণী ভালো ফলাফল দেখাবার জন্যে কঠিন পরিশ্রম করার দরুণ তাকেও আমরা একটা নিশান দেব স্থির করেছি। ববি যাতে পরবর্তী মেয়াদে আরও মন দিয়ে পড়ে সেদিকে নজর দেয়া উচিত।

সাক্ষরকারী : সিমূর ( তৃতীয় শ্রেণী )
ইভেলিন ( দ্বিতীয় শ্রেণী )
ভ্লাডিমির ( চতুর্থ শ্রেণী )
স্কুলের অধ্যক্ষ ও তৃতীয়
শ্রেণীর শিক্ষক।

## দি সার্চলাইট

### সপ্তম শ্রেণীর মুখপত্র

### স্কুল-বছরের শেষে বিদায় জ্ঞাপন

গত চার বছর থেকে আমি ইংগ-মার্কিণ স্কুলে পড়ছি। আমি মনে করি আমার জীবনে এইগুলি হ'ল সেরা বছর। আমি প্রত্যেক বিষয়ে এত শিখতে পেরেছি যে অধ্যক্ষকে এবং স্কুলের শিক্ষকদেরকে কী ভাবে কৃতজ্ঞতা জানাবো তা ভেবে পাচ্ছি না।

আমেরিকায় আমাদেরকে পাঠ্যবিষয় পড়ানো হ'ত কিন্তু সেই পাঠ্য বিষয় পড়ানোর কারণ সম্বন্ধে কিছুই বলা হ'ত না। যেমন আমরা অংক শিখেছিলাম এবং ভালোভাবেই হিসেব কর্তে পারতাম কিন্তু এই হিসেবের পেছনকার থিয়োরি সম্বন্ধে কিছু জানতাম না। আমরা জানতাম না—কেন আমরা অংকশাস্ত্র শিখছি।

এখানে আমরা শুধু পাঠ্যবিষয়ের থিয়োরী ও কারণ শিখি তা-ই নয়, আমাদের সমস্ত জীবনটাই অত্যন্ত কৌতূহলজনক।

শিল্পী-চক্রের সাহায্যে আমি শিল্পী হবার সুযোগ পেয়েছি। যদিও এখন আমি আরও তিন বছরের জন্যে রাশিয়ান স্কুলে পড়তে যাচ্ছি। তবু আমি আমার ছবি আঁকা বজায় রাখবো এবং দশম শ্রেণী থেকে বেরিয়েই আর্ট স্কুলে যোগ দেব।

আমি জানি আমি স্বাধীনভাবে নিজের জীবিকানির্বাহ কর্তে পারবো। সোভিয়েট ইউনিয়নে কোনো বেকার সমস্যা নেই। বাবা এখানে স্থায়ীভাবে থাকবেন জেনে আমি সত্যিই আনন্দিত হয়েছি।

মেরি ( বয়স ১৬ বছর )

## পরামর্শ

প্রথমেই আমি গণিত, ইতিহাস ও ভূগোলের শিক্ষকদেরকে ভালো শিক্ষকতার জন্যে আন্তরিক শ্রদ্ধা জানাতে চাই। আমি গণিতে পারদর্শী হবো স্থির করেছি কারণ এতে আমার খুব আগ্রহ।

একটা বিষয়ে আমি সমালোচনা কর্তে চাই এবং সেটা হ'ল কমরেড গ্র্যান্টের পদার্থবিদ্যা ও রসায়নশাস্ত্র পড়ানোর পদ্ধতি। তিনি পাঠ্যবিষয়গুলি খুব ভালোভাবেই জানেন কিন্তু ছাত্রছাত্রীদের ওপর তিনি তেমন যত্ন নেন না। প্রায়ই তিনি তাদেরকে মার্ক দেন না এবং অত্যাধিক বাড়ীর পড়া দেন। ক্লাস-সভায় আমরা এ বিষয় নিয়ে অনেক বার আলোচনা করেছি। সুতরাং শিক্ষকেরা আমাদের মতামত ভালো করেই জানেন।

এখন আমরা বিদায় নিচ্ছি। আমরা চাই কমরেড গ্র্যান্ট আমাদের সমালোচনা গ্রহণ করবেন এবং পরের বছরে সেই ভাবে পড়াবেন। কারণ আমরা চাই না পরবর্তী সপ্তম শ্রেণী আমাদের মতন অসুবিধে ভোগ করুক।

পিটার ( বয়স ১৫ বছর )

## আমাদের ক্লাস

আমরা অনেকেই একই ক্লাসে কয়েক বছর থেকে একসংগে আছি। আমরা হ'লাম খুব সুখী সমষ্টি। আমাদের নিজেদের ব্যক্তিগত বন্ধু থাকা সত্বেও আমাদের ক্লাস প্রকাণ্ড সামগ্রিক একতার পরিচয় দিয়েছে।

আমার মনে হয় না আমাদের মধ্যে কেউ থিয়েটার, বনভোজন ও গ্রীষ্মকালীন ভ্রমণের কথা ভুলে যাবে। ক্লাস-সভায় প্রবল তর্ক-বিতর্কের কথাও আমরা কেউ ভুলে যাবো না। তারই সাহায্যে আমাদের দোষ কাটিয়ে উঠে আমরা নতুন প্রচেষ্টায় উদ্দীপ্ত হয়েছি।

আমি নিজে আমাদের ক্লাসের শিক্ষক কমরেড রজার্সকে গভীর কৃতজ্ঞতা ও প্রশংসা জানাতে চাই। তিনি আমাদের প্রত্যেকের ওপরে বিশেষ আগ্রহ নিয়েছেন এবং সারা বছর আমরা তাঁর চার্জে থাকার ফলে অনেক বাধা বিঘ্ন সহজ ভাবে কাটিয়ে উঠতে পেরেছি। কমরেড রজার্স আপনাকে ধন্যবাদ!

ডি, হেলেন ( বয়স ১৪ বছর )

## দি টিচার্স ভয়েস

### সপ্তম সংখ্যা—মার্চ

### শেষ মেয়াদে আমাদের কর্তব্য

পরবর্তী মেয়াদই হ'ল টেস্টের পূর্বে শেষ অবসর। আমাদের কাজ এমন ভাবে সংগঠিত হওয়া উচিত যাতে আমরা প্রত্যেক ছাত্র-ছাত্রীকে সমস্ত পাঠ্যবিষয়ের সিলেবাস্ সঠিক ভাবে বুঝোতে পারি। ক্লাসে উপদেশকের উচিত প্রত্যেক ক্লাসে গিয়ে টেস্টের প্রস্তুতির জন্যে ছেলে-মেয়েদের সংগে কথা বলা এবং আগে থেকে তাদেরকে তৈরী হ'তে সাহায্য করা।

শিক্ষকদের উচিত প্রত্যেক পাঠ স্থরু করার আগে দশ মিনিটকাল সারা বছরের সিলেবাসে্র ওপরে সংক্ষিপ্ত ভাবে কিছু বলা। টেস্টের সারাংশও তাদের এখন থেকে টাইপ করতে আরম্ভ করা উচিত তাহ'লে যত তাড়াতাড়ি সম্ভব আমরা তা বোর্ডে লাগিয়ে দিতে পারবো।

এ সম্বন্ধে স্কুল-কর্মীদের সভায় বিস্তৃতভাবে আলোচনা করা হবে। এটা শুধু স্মারক হিসেবে দেয়া গেল কারণ এখন থেকে পরবর্তী মেয়াদ সম্বন্ধে চিন্তা করা কিছু অন্যায় হবে না। এর বিস্তৃত পরিকল্পনা আমরা গ্রীষ্মের ছুটির সময়ে করবো।

ডি, এল।

## নারী দিবস

গত ৮ই মার্চ আমি আমাদের "নারী দিবস" এর অনুষ্ঠান অত্যন্ত উপভোগ করেছি।

সোভিয়েট ইউনিয়নে এইই আমার প্রথম বছর। স্থতরাং এ থেকে আমি অনেক নতুন অভিজ্ঞতা সঞ্চয় করলাম।

আমি যখন আমার ছোট মেয়ের জন্যে উপহার পেলাম তখম সেই নিদর্শন থেকেই বুঝতে পারলাম যে সোভিয়েট রাষ্ট্র বিবাহিতা শিক্ষয়িত্রী-দেরকে সম্মানের সংগে স্বীকার করে। আমাদের কর্মীদের মধ্যে প্রত্যেক বিবাহিতা মেয়ে যখন এই রকম উপহার পেলো তখন এর তাৎপর্যের কথা মনে করে আমি আনন্দে দিশেহারা হয়ে গেলাম।

সেই দিন সন্ধ্যেবেলা ভোজনের বিরাট আয়োজন ছিল। লম্বা টেবিলের ওপর ভালো ভালো আহার্য ও পানীয়ের সমারোহ! আমাদের ভেতরকার সেরা মেয়েদের নাম করে আমরা সেগুলি খেলাম। কাছাকাছি

কারখানা থেকে সান্ধ্য বেশ পরে অতিথিরা এসেছিলেন। 'বুভুক্ষা-পীড়িত রাশিয়া' সম্বন্ধে নানান্ দেশে যে সমস্ত বানানো গল্প ছড়িয়ে বেড়ায় —এঁদের দেখলে তা মুহূর্তে ভেংগে পড়ে।

সত্যি বলছি, যারা রাশিয়ার মেয়েদের অখণ্ড স্বাধীনতার কথা বিশ্বাস করেন না, 'নারী দিবস' দেখে তাদের সে ভুল ধারণা ভেংগে যেতে বাধ্য। মা হিসেবে সোভিয়েটের মেয়েরা সমস্ত রকম সম্মান পেয়ে থাকে।

এম, কে।

## ট্রেড ইউনিয়ন

সম্প্রতি আমাদের ট্রেড ইউনিয়ন কমিটিতে শৈথিল্য দেখা দিলো কেন? আমাদেরকে প্রতিশ্রুতি দেয়া হয়েছিল যে প্রত্যেকদিন সকাল এগারোটায় লাঞ্চ খেতে দেয়া হবে এবং বলা হয়েছিল এ ব্যবস্থা করা এমন কিছু কঠিন নয়। কিন্তু এ পর্যন্ত আমাদের সভাপতি এ ব্যাপারে কিছুই করেন নি। অবহিত হোন কমরেড রজার্স!

থিয়েটারের টিকিট কেনা এবং আমাদের মধ্যে তা বিলি করার রীতি সম্বন্ধে আমি সমালোচনা কর্তে চাই। আমাদের সাংস্কৃতিক কর্মীর জানা উচিত যে সভ্যদের রুচি কী রকমের এবং তাদের টিকিট কেনার ব্যাপারে আগ্রহ না থাকলেও তাদেরকে থিয়েটার দেখতে যেতে উৎসাহিত করা উচিত। নাটক, সিনেমা বা কনসার্টে যেতে প্রত্যেকেই ভালবাসে তবে সকলের পক্ষে টিকিট কেনার ঝঞ্ঝাট পোয়ানো পোষায় না। কমরেড গোল্ডবার্গ তাদেরই টিকিট কেনেন যারা থিয়েটার দেখতে অত্যন্ত আগ্রহ-শীল। নোটিশ বোর্ডের সাহায্যে তাঁর জানানো উচিত যে বর্তমানে কোন্ কোন্ নাটক ও সিনেমা দেখানো হচ্ছে—তাহ'লে আমরা এক নজরে সমস্ত খবর জানতে পারি। প্রতি মেয়াদে অন্তত একবার করে আমাদের দলবদ্ধ হয়ে নাটক দেখতে যাওয়া উচিত

আপনি কি বলেন—কমরেড সভাপতি ?

জি, সি।

( উপরোক্ত সমালোচনা খুব ন্যায়সংগত এবং তা আনন্দের সংগে গৃহীত হ'ল—পি, আর, ট্রেড ইউনিয়ন কমিটির সভাপতি। )

## নিরক্ষরতা

আমায় বয়স পঞ্চাশ বছরের ওপর এবং সে কারণে আমার আধা-নিরক্ষরতা নিবারণের জন্যে আমি পড়তে বাধ্য নই। তবু আমি ট্রেড ইউনিয়ন কমিটি গঠিত ক্লাসগুলির একটিও বাদ দিই না। আমি এখন কিছু কিছু লিখতে পারি এবং খবরের কাগজ পড়তে পারি।

মার্চ মাসের আট তারিখে আমি আমার কাজের দরুণ পুরস্কার পাই এবং সেজন্যে আমি গর্বিত। আমাদের শিক্ষা-ক্লাসের ক্রমোন্নতির রিপোর্ট শুনেও আমি বিশেষ গর্ব অনুভব করছি। আমরা সকলেই দেয়ালপত্রিকায় একটা করে লেখা দেবার জন্যে প্রতিশ্রুত হয়েছিলাম।

বিপ্লবের আগে আমার জীবন ছিল অন্ধকারে ঢাকা। আমি ছিলাম অনাহারের মুখোমুখি। এখন আমার ছেলেমেয়েরা স্কুলে পড়ছে। তারা আমাকে বলে—আমরা যতদিন না স্কুলের পড়া শেষ করি ততদিন ধৈর্য ধরো মা, তারপর আর তোমাকে কাজ কর্তে হবে না। তুমি কেবল আরাম করবে। যদিও আমি একজন অপটু কর্মী—ছেলেমেয়েদের কাপড় জামা দেখাশোনা করা ছাড়া আমার দ্বারা আর কোনো কাজ হয় না, তবু আমার ছেলেমেয়েরা দক্ষতা অর্জন করবে এবং ভালো মাইনে পাবে।

সুরা ( পরিচ্ছদ-ঘরের পরিচারিকা )

## সোশিয়ালিস্ট চুক্তি

আমরা দু'জন নিম্নসাক্ষরকারী, নিম্নলিখিত বিষয়ে সোশিয়ালিস্ট চুক্তিতে আবদ্ধ হচ্ছি। এই চুক্তি আগামী মেয়াদের শেষে পূর্ণ হবে।

১. শতকরা এক'শো জন ছাত্রকে উত্তীর্ণ করাবো এবং অন্তত পঞ্চাশজনকে 'শ্রেষ্ঠ' মার্ক দেয়াবো। 'চলনসই' মার্ক যাতে সব চেয়ে কম পায় সেদিকে দৃষ্টি দেবো।

২. প্রত্যেক ছাত্রছাত্রীকে অন্তত দু'বার মৌখিক প্রশ্ন জিগ্যেস করবো।

৩. নোটবই লেখার সংগে সংগে তা ভালো ভাবে পরীক্ষা করে নেবো।

৪. ছাত্রছাত্রীদের দুর্বলতা লক্ষ্য করা মাত্র তাদেরকে এক সপ্তাহের মধ্যে পরীক্ষার জন্যে প্রস্তুত করাবো।

৫. যত্ন নিয়ে পরিকল্পনা করবো এবং সময় থাকতে সিলেবাস্ শেষ করবো যাতে টেস্টের আগে এ বিষয়ে বিশদ আলোচনা করা সম্ভব হয়।

সাক্ষরকারী : ডি, এল ( গণিত )

এল, জি ( পদার্থবিদ্যা ও রসায়নশাস্ত্র )

## খারাপ ছেলেমেয়ে

একদিন আমি কমরেড হল্যাণ্ডের সংগে তাঁর ফ্ল্যাটে দেখা কর্তে গেলাম। আমরা পরস্পরে রীতিমত অন্তরংগ হয়ে উঠেছিলাম এবং প্রায়ই অবসর সময়ে দু'জনে একসংগে কাটাতাম। তিনি থাকতেন নতুন বাড়ীর এক ফ্ল্যাটে। তার চারধারে সুদৃশ্য উঠোন। বাড়ীর সামনের দিকে

প্রচুর ঘাস আর ছোট ছোট গাছ। ভবিষ্যতে তারা বড় হয়ে ছায়া সৃষ্টি করবে সে প্রতিশ্রুতি তাদের মধ্যে পাওয়া যায়।

আমরা দু'জনে তাঁর ফ্ল্যাট থেকে বেরিয়ে সিড়ি বেয়ে যখন নীচে নামছি তখন এক প্রশস্ত জায়গায় একদল ছেলেমেয়েকে দেখতে পেলাম। তারা সবাই হৈ চৈ করছিল। একটি তেরো বছরের ছেলে দেখলাম মনের আনন্দে সিগ্রেট খাচ্ছে। তাদেরকে থামিয়ে কথা বলতে আরম্ভ করলাম।

ছেলেটিকে জিগ্যেস্ করলাম—তুমি সিগ্রেট খাচ্ছো কেন ?

—বাঃ ধূমপান করার চাইতে বড় সুখ আর কী আছে ? ছেলেটি অদ্ভুত মুখভংগি করে বক্রোক্তি করলো।

—কিন্তু আমি যখন নিউ ইয়র্কে ফিরে যাবো তখন আমেরিকান ছেলেমেয়েদের কাছে তোমার কথা বলতে গিয়ে লজ্জায় আমার মাথা নীচু হয়ে যাবে। কমরেড হল্যাণ্ড বললেন।—তারা মনে করে সোভিয়েট ইউনিয়নের ছেলেমেয়েরা হ'ল সবচেয়ে সেরা। এ দেশে তোমাদের জন্যে এত করা হয় যে তারা আশা করে তোমরা এর মর্যাদা রাখবে। কিন্তু তোমাকে দেখলে লোকের কী ধারণা হয়—বলতো ?

আমেরিকার নাম শুনে ছেলেমেয়েরা আমাদের কাছে ভীড় করে এল।

—আমাদেরকে আমেরিকা সম্বন্ধে কিছু বলুন। তারা আগ্রহে মুখরিত হয়ে উঠলো। কমরেড হল্যাণ্ড ধূমপানকারী ছেলেটির দিকে দৃষ্টি অপলক রেখে তাদেরকে নিউ ইয়র্কের আকাশচুম্বী অট্টালিকার কথা বললেন।

—ও আমরা জানি। ও সব আমরা স্কুলেই পড়ি। ছেলেমেয়েরা বাধা দিলো।—সেখানে ছেলেমেয়েরা কি ভাবে থাকে তাই বলুন ?

আমাদের মতন কি তারা স্কুলে যায়? তাদের কি গ্রীষ্মকালীন ক্যাম্প আছে? আমেরিকায় কি পায়োনিয়র আছে?

—তোমরা আমাদের স্কুলে এসো, সেখানে অনেক আমেরিকান ছেলেমেয়ে আছে, তাদের কাছ থেকেই এ সব খবর পাবে। আমি তোমাদেরকে ঠিকানা দেবো। আচ্ছা এখন বল তো তোমরা তোমাদের বন্ধুটিকে সিগ্রেট খেতে দাও কেন? আমি দেখছি তোমাদের মধ্যে অনেকেই পায়োনিয়র। তোমরা অবসর সময় কী ভাবে কাটাও? এ বাড়ীতে কি তোমাদের কোনো 'রেড কর্ণার' নেই?

একটি ছেলে বললো—য়ুরা বড় খারাপ ছেলে। অনেক বছর হ'ল তার মা মারা গেছেন এবং তারপর থেকে সে বাবার কথা শোনে না। আমাদের এ বাড়ীতে কোনো 'রেড কর্ণার' নেই যদিও এ সম্বন্ধে হাউস কমিটিকে বলা হয়েছিল। তারা বলেছিলেন তাড়াতাড়িই খুলবেন কিন্তু এ পর্যন্ত খোলা হয় নি।

—আমি তোমাদেরকে সাহায্য করবো। কমরেড হল্যাণ্ড বললেন। —য়ুরা আমাকে হাউস কমিটিতে নিয়ে যাবে। আমি সেখানে এ বিষয়ে বলবো। এখন 'রেড কর্ণার'এ তোমরা কী কী চাও তাই বল?

—দাবাবড়ে।

—একটা সীবন চক্র।

—একটা নাট্য চক্র।

—খেলাধূলো বিভাগ।

তাদের দ্রুত উত্তর থেকে বোঝা গেল যে তাদের কি দরকার তারা তা ভালো ভাবেই জানে।

কমরেড হল্যাণ্ড বললেন—এখন আমি চলি। কাল সকালে আমি

আর য়ূরা হাউস কমিটিতে যাবো। দেখি কতদূর করা যায়? তুমি রাজী আছো তো য়ূরা।

—নিশ্চয়ই। সে সম্মতি জানালো।

কমরেড হল্যাণ্ড একটা কাগজের ওপর ঠিকানা লিখে একটা ছেলের হাতে দিয়ে বললেন—ইতিমধ্যে যদি তোমরা কেউ ছুটির পর আমাদের স্কুলে যেতে চাও তো এই ঠিকানা রইলো।

যেতে যেতে আমরা বললাম।—আচ্ছা বিদায়। আবার শীগ্‌গীরই দেখা হবে।

সিড়ি দিয়ে নেমে যেতে যেতে তাদের বিদায় জ্ঞাপনের ধ্বনি প্রতিধ্বনি শুনলাম।

পরের দিন সকালে ছুটি থাকায় ( সোভিয়েটের কর্মীরা পর পর পাঁচদিন কাজ করে এবং ষষ্ঠম দিন বিশ্রাম নেয় ) কমরেড হল্যাণ্ড ও য়ূরা হাউস কমিটির সভাপতির সংগে দেখা কর্তে গেলেন।

—এটা কী রকম কথা যে আমাদের এত বড় নতুন বাড়ীতে ছেলে-মেয়েদের জন্যে কোনো ক্লাবঘর নেই। কমরেড হল্যাণ্ড বললেন।

—ও হ্যাঁ, 'রেড কর্ণার'? ১লা মে'তেই খোলা হবে।

—দু'মাস অপেক্ষা করবার কী দরকার? এখনই খোলা হোক না কেন? আমাদের এই সব তরুণ বন্ধুরা সিগ্রেট খেতে ও গোলযোগ কর্তে শিখছে। আর আপনি ভাবছেন ১লা মের কথা! না 'রেড কর্ণার' কালকেই খোলা হোক। আমি এ সপ্তাহে প্রত্যেক দিন সন্ধ্যেবেলা সাহায্য কর্তে প্রস্তুত আছি। য়ুরা ও তার বন্ধুরাও সাহায্য করবে। ইতিমধ্যে আপনি পরিচালনার জন্যে উপযুক্ত লোকও সংগ্রহ করে উঠতে পারবেন।

—কিন্তু এত তাড়াতাড়ি এই সব আয়োজন করা সম্পূর্ণ অসম্ভব।

কোনো আসবাবপত্রের ব্যবস্থা নেই —তাছাড়া ঘরটাকে ধুয়ে মুছে পরিস্কার কর্তে হবে।

—যাদের কাজ করবার ইচ্ছে থাকে তারা সব কিছু পারে। কমরেড হল্যাণ্ড বাধা দিলেন—১৯১৭ সালে যখন লোকেদেরকে বিপ্লবের আয়োজন কর্তে হয়েছিল তখন তারা এ কথা বলে নি। বড় কাজ কম সময়ের মধ্যেই সম্পন্ন হওয়া উচিত। আপনি আমাকে কিছু টাকা দিন। আমিই আসবাবপত্রের ব্যবস্থা করছি।

কমরেড হল্যাণ্ডের দৃঢ়তারই জয় হ'ল এবং তাঁকে ক্লাবের ঘর দেখিয়ে দেয়া হ'ল। ঘরটি খুব বড় না হ'লেও আপাতত চলনসই। ওপর তলায় যেতে যেতে য়ুরা তার সংগীটির দিকে তেরছা ভাবে চেয়ে নিয়ে একটা সিগ্রেট ধরালো। কমরেড হল্যাণ্ড সে বিষয়ে কিছু না বলে যেন কিছু হয় নি সেই ভাবে সাধারণ কথা আরম্ভ করলেন—য়ুরা, আরও দু'জন ছেলে কিংবা মেয়েকে সংগে করে আমার ঘরে এসো। ক্লাবঘর সম্বন্ধে আমরা একটা পরিকল্পনা করবো। আসবাবপত্র, পরদা ইত্যাদির জন্যে সভাপতি আমাকে তিন শো রুবল দিয়েছেন। আমরা কাল দুপুরে বাজার কর্তে বেরুবো। ছেলেমেয়েদের মধ্যে থেকেই আমরা এই ক্লাব চালনার জন্যে একটা কমিটি নির্বাচন করবো। এ কাজ আমরা উদ্বোধনের দিনও কর্তে পারি।

আমি যখন কমরেড হল্যাণ্ডের ফ্ল্যাটের দরজার কাছে এসে পৌঁছলাম তখন দেখলাম য়ুরা তার দুই বন্ধুকে নিয়ে বারাণ্ডা দিয়ে নেমে আসছে। আমরা সকলে বসে একটা ফর্দ তৈরী করলাম—অর্থের প্রথম কিস্তি দিয়ে কী কী কেনা যেতে পারে। স্থির করলাম—একটা লম্বা টেবিল, বারোটা চেয়ার, পরদা, শতরঞ্চের দু'টা সেট, ছোট বিলিয়ার্ড সেট (একে সাধারণত চীনা বিলিয়ার্ড বলা হয়), ডমিনো ইত্যাদি কেনা হবে। আমরা আরও

স্থির করলাম যে হাউস কমিটিকে বলে উঠোনে ভলি-বল কোর্ট, জাল ও বলের ব্যবস্থা করবো।

মেয়েরা সীবন চক্রের জন্যে অনুরোধ জানিয়েছিল। আমি সে চক্র দেখাশোনা কর্তে সপ্তাহে একদিন আসবো বলে প্রতিশ্রুতি দিলাম। বোরিস বললো—আমাদের কিন্তু দেয়ালপত্রিকা চাই। সকলে যদি একমত হয় তাহ'লে আমরা লেনা ও মার্ককে তার সম্পাদক হ'তে বলতে পারি। তারা খুব ভালো ছবি আঁকতে পারে। তাছাড়া লেনা ভালো লিখতেও পারে। 'রেড কর্ণারের' উদ্বোধনের সময়ে একটা পত্রিকা বের করা যাক। আমার বাবা বলেছেন যে আমাদের প্রস্তুতি হয়ে গেলেই তিনি শতরঞ্চ প্রতিযোগিতা আরম্ভ করবেন। আমার বড় দিদি যিনি বিশ্ববিদ্যালয়ে পড়েন তিনি বলেছেন যে সপ্তাহে একদিন তিনি আমাদেরকে সাহায্য করবেন। আমার দিদি ভালো অভিনয়ও কর্তে পারেন। আমাদের নাট্য চক্র গড়বার সময়েও তাঁর কাছ থেকে সাহায্য পাওয়া যাবে।

এই ভাবে বাড়ীর সমস্ত ছেলেমেয়েরা সঙ্ঘকে নিজস্ব বলে অনুভব কর্তে পারায় তাতে উৎসাহিত হ'ল। যুরা হ'ল সেই সঙ্ঘের একজন নামজাদা সদস্য। তার কাজ হ'ল টেবিল ক্রীড়া পরিচালনা করা এবং সমস্ত ঘরদোর যাতে শৃংখলাবদ্ধ ভাবে থাকে সেদিকে দৃষ্টি দেয়া। সবচেয়ে অর্থপূর্ণ কথা হ'ল যে মেয়াদের শেষে যুরা বাড়ীতে যে রিপোর্ট নিয়ে গেল তাতে দেখা গেল যে আগেকার মেয়াদের চেয়ে সে বেশী মার্ক পেয়েছে এবং ভালোভাবে শৃংখলা রক্ষা করেছে।

একটা খুব সামান্য ব্যাপার! একদল ছেলেমেয়েকে একটা ঘর দেয়া হ'ল এবং তার ফলে সকলের চোখে পড়লো একটা প্রকাণ্ড পরিবর্তন! সিড়িতে গোলযোগ করা, ধূমপান করা ও উদ্দেশ্যহীন ভাবে ঘুরে বেড়ানো

সমস্তই বন্ধ হয়ে গেল। আবহাওয়া ভালো থাকলে অবিশ্যি ছেলেমেয়েরা বাইরে বেরুতো নইলে সবাইকে রেড কর্ণারে পাওয়া যেত। বাপ-মারা ঘর পরিস্কার ও পরিচ্ছন্ন রাখায় ও নানান্ কাজকর্মে সাহায্য করতেন। ঘরের দেয়ালে ছেলেমেয়েদের আঁকা বিভিন্ন রকমের রংচঙে ছবি সাজিয়ে রাখা হয়েছিল। হাউস কমিটিও এই ক্লাবের ওপরে আগ্রহ নিতো এবং মাসে মাসে পরিমিত অর্থ দিয়ে তার চলতি খরচ চালাতে সাহায্য করতো।

য়ুরার সংগে আমাদের এই ঘটনা ঘটে যাবার কিছুকাল পরেই প্রত্যেক বাড়ীতে রেড কর্ণারের ব্যবস্থা বাধ্যতামূলক করবার জন্যে আইন জারী করা হ'ল। কারণ অবসর সময়ে ছেলেমেয়েদেরকে অপকর্ম থেকে দূরে সরিয়ে রাখার জন্যে এইই হ'ল প্রকৃষ্ট উপায়।

এখানে প্রত্যেক পুলিশ ( সোভিয়েট ইউনিয়নে 'পুলিশ'এর বদলে 'মিলিসিয়া' শব্দ ব্যবহার করা হয় কারণ পূর্বোক্ত শব্দে ধনতান্ত্রিক দেশের শান্তিরক্ষীদের কথাই বোঝায় যাদের অস্তিত্বই হ'ল সেখানকার অত্যাচারী শাসন বজায় রাখবার উদ্দেশ্যে ) থানায় হারানো বা দুরন্ত ছেলেমেয়েদের জন্যে একটা বিশেষ ঘর আছে। যে সব মিলিসিয়াম্যানদের শিশু-মনো-বিজ্ঞান সম্বন্ধে অভিজ্ঞতা আছে তারাই এই ঘরের পরিদর্শক হিসেবে কাজ করে। শিক্ষার গুরুত্বের দিক থেকে তাদের কাজের মূল্য যথেষ্ট রয়েছে এবং দেশের সমগ্র শিক্ষাজীবনেও তাদের দান কম অসামান্য নয়।

গ্রীষ্ম বা শীতের ছুটির সময়ে বা চলতি মেয়াদের কোনো ছুটির দিনে স্কুলের শিক্ষক শিক্ষয়িত্রীরা গিয়ে সেখানে সহযোগী হিসেবে কাজ করে। স্কুলের উঁচু শ্রেণীর ছেলেমেয়েরা পুলিশ থানায় গিয়ে এই বিভাগের পরিদর্শককে সাহায্য করা নিজেদের সামাজিক কর্তব্য বলে মনে করে। সুতরাং পরিদর্শককে সাহায্য করার এতগুলি সহযোগী থাকায় তার কাজ অত্যন্ত সুষ্ঠুভাবে অগ্রসর হয়।

শীতকালীন ছুটির সময়ে আমাদের স্কুলকে দু'দিন পুলিশ থানায় কাজ কর্তে বলা হয়েছিল। আমি আমার কাজের অংশ গ্রহণ কর্তে প্রস্তুত হ'লাম এবং আমার অর্ধেক দিন অত্যন্ত কৌতূহলের মধ্যে অতিবাহিত হ'ল। যে যুবকটিকে শিশু বিভাগের তত্ত্বাবধানে দেখলাম, তিনি এ বিষয়ে যোগ্য লোক। তিনি ছেলেমেয়েদের সংগে খুব শান্ত ও বন্ধুচিত্ত অথচ দৃঢ় ভাবে কথা বলছিলেন। তাদের বা তাদের বাবা-মা সম্বন্ধে যে তথ্য দরকার তা তিনি তাদেরকে ভয় না দেখিয়ে এবং গলা না চড়িয়েই সংগ্রহ করছিলেন।

আমাকে বলা হ'ল যে আমি যে কোনো ছেলেকে ডেকে তার সংগে কথা বলতে পারি। আমাকে আরও বলা হ'ল যে যতটা সম্ভব ছেলে-মেয়েদের বাড়ীর পরিবেশ সম্বন্ধে খবর সংগ্রহ করা উচিত—আর তারা কোন্ স্কুলে পড়ে, স্কুল সম্বন্ধে তাদের মতামত কী ইত্যাদি এবং কী কাজ করার ফলে তারা এখানে আনীত হয়েছে?

ঘরের আসবাবপত্রের মধ্যে একটা ডেস্ক, একটা সোফা ও কয়েকটা চেয়ার। এ সব হ'ল আফিসের কাজকর্মের জন্যে। ছেলেমেয়েদেরকে আনন্দ দেবার জন্যে ছোট ছোট টেবিল চেয়ার, টেবিল-ক্রীড়া, এক সেট চীনা বিলিয়ার্ড ও এক দিকে আলমারি ভর্তি মনোজ্ঞ বইয়ের সমারোহ —এ সবের আয়োজনও আছে।

প্রথমে যে ছেলেটিকে আনা হ'ল তার বয়স বছর দশ। তার সংগে একজন তত্ত্বাবধায়ক ( এখানে প্রত্যেক বাড়ীতেই একজন করে তত্ত্বাবধায়ক থাকে )। সে বললো সে যখন বাড়ীর সামনে ঝাঁট দিচ্ছিল তখন সে এই ছেলেটিকে ও আরও একজন ছোট ছেলেকে একটা লরির পেছনে ঝুল্যমান অবস্থায় দেখতে পায়। ছোট ছেলেটি পালিয়ে যায় কিন্তু একে সে থানায় ধরে এনেছে কারণ সে তার ও তার বন্ধুর জীবন নিয়ে

তামাসা করছিল। লোকটি রোরুদ্যমান ছেলেটিকে রেখে নিজের কাজে চলে গেল।

পুলিশ কর্মচারী আংগুল দিয়ে ডেস্কের পার্শ্ববর্তী চেয়ার দেখিয়ে দিয়ে তাকে বন্ধুভাবে বসতে বললেন—কেঁদো না, চুপ করো। আমরা তোমাকে কোনো শাস্তি দিচ্ছি না। আমি এইটুকু আশ্বাস চাই যে এ বিপজ্জনক কাজ তুমি আর কখনও করবে না। তোমার নাম ও ঠিকানা জানাও এবং বল তুমি কেন লরিতে ঝুলছিলে? তোমার সংগে যে ছেলেটি ছিল সে ছেলেটি কে? তুমি স্কুলে যাও না কেন? নিশ্চয়ই তোমার স্কুল ছুটির সময় খুব আনন্দের মধ্যে দিয়ে কাটায়। তোমার স্কুলের নম্বর কী?

কর্মচারীটি অত্যন্ত নরম গলায় কথা বলে ছেলেটিকে শান্ত হবার সুযোগ দিলেন। ছেলেটি তার নাম ও ঠিকানা বলা মাত্র তিনি তাঁর ব্রিগেড থেকে লোক পাঠিয়ে তার মাকে ডেকে পাঠালেন। জানা গেল ছেলেটির সংগে যে সাথী ছিল সে তার ছোট ভাই। ব্রিগেডের অন্য একটি সদস্যা ছেলেটিকে তার মা না আসা অবধি তার সংগে খেলায় যোগ দিতে বললো। মেয়েটির বয়স সতের। চেহারা দেখে খুব আমুদে বলে মনে হয়।

মিনিট কুড়ির মধ্যে তার মা এসে উপস্থিত হলেন। তাঁর চোখে মুখে উদ্বেগের চিহ্ন। ছেলেকে নিরাপদ অবস্থায় দেখে তিনি নিশ্চিন্ত হলেন। পুলিশ কর্মচারী মাকে সমস্ত ঘটনা বললেন এবং ছেলের প্রতি তাঁর যত্ন না নেয়ার দরুণ তীব্রভাবে সমালোচনা করলেন। যদি বাড়ীতে ছেলেকে নিযুক্ত রাখবার মতন কোনো উপায় না থাকে তাহ'লে তাকে স্কুলে পাঠানো উচিত। স্কুলে তার প্রতি যত্ন নেয়া হবে এবং সেও অনেক কিছু কাজ করবার সুবিধে পাবে। তিনি নিজেই টেলিফোন

যোগে সমস্ত কথা স্কুলের কর্তৃপক্ষকে জানাবেন। তিনি ছেলেটির মার কাছেও কয়েক সপ্তাহের মধ্যে টেলিফোন করে জানবেন যে সে কী রকম ব্যবহার করছে।

ছেলেটি ও তার মা চলে যাবার পর পুলিশ কর্মচারী স্কুলের অধ্যক্ষের সংগে টেলিফোনে কথা বললেন—এটা খুব আশ্চর্যের কথা যে আপনার শিক্ষকেরা ছুটি সুরু হবার আগে ছেলেমেয়েদের কাছে ক্লাব-জীবন সম্বন্ধে প্রচার করে না! আপনি তো জানেনই যে ছুটির সময়ে স্কুলকে ক্লাবে পরিণত করার অর্থই হ'ল যে ছেলেমেয়েরা রাস্তায় উদ্দেশ্যহীন ভাবে না ঘুরে বেড়িয়ে কাজে নিযুক্ত থাকবে। কিন্তু এই ছেলেটি লরির পেছনে ঝুলছিল—নিজের জীবন বিপন্ন করে। এই ব্যাপারে খোঁজ নিয়ে আমাকে আপনি সবিশেষ জানাবেন।

কয়েক মিনিট পরে আবার টেলিফোনের ঘণ্টা বেজে উঠলো। কোনো এক দোকানের রক্ষী একজন মেয়েকে পকেট মারার সময়ে ধরেছে। এখন তাকে নিয়ে কী করা যাবে? আদেশ দেয়া হ'ল—তাকে এক্ষুণি এখানে নিয়ে এস।

কিছুক্ষণ পরেই মেয়েটি রক্ষীর সংগে এসে উপস্থিত হ'ল। তার বয়স বছর চোদ্দ। মুখে বলিষ্ঠ স্পর্ধা! সে সমস্ত কথা অস্বীকার করলো এবং রাগ করে নিশ্চুপ হয়ে বসে রইলো। লোক পাঠানো হ'ল তার বাপ-মাকে ডাকতে। দোকানের রক্ষীটি কি ভাবে মেয়েটিকে একজন মহিলার পকেট মারার সময়ে ধরে তা বর্ণনা করলো। হঠাৎ মেয়েটি কথা বলতে আরম্ভ করলো। বললো সে নিজে কখনও চুরি করে নি। তবে তার পাশের বাড়ীর মেয়েটি একজন নিয়মিত চোর। মেয়েটি তার বর্ণনা দিল।

পুলিশ কর্মচারী বললেন—আচ্ছা, এ কী রকম কথা যে তুমি ঐ মেয়েটি সম্বন্ধে এত খবর রাখো?

—বাঃ, আমি যে তার সংগে মাঝে মাঝে বেড়াতে বেরোই। মেয়েটি অনিচ্ছাপূর্বক স্বীকারোক্তি করলো।

এই সময়ে তার বাপ ও মা দু'জনেই এলেন। তাঁদেরকে বসতে বলা হ'ল। সমস্ত ঘটনা শোনার পর তার বাবা টেবিলে শব্দ করে বললেন—মেয়েটি ভয়ানক খারাপ এবং এর জন্যে তাকে মারা উচিত। সে জানে কারো গায়ে হাত তোলা আইনবিরুদ্ধ নইলে তাকে এমন মার মারতাম যেমন ভাবে ছোটবেলায় আমাকে মারা হ'ত। গত ত্রিশ বছর থেকে আমি সরলভাবে কাজ করে যাচ্ছি এবং এর আগে পর্যন্ত আমাকে কখনও পুলিশ থানায় যেতে হয় নি।

—মেয়েটি কী ভাবে চুরি কর্তে আরম্ভ করে, এ সম্বন্ধে কী আপনার কোনো ধারণা আছে? কর্মচারী জিগ্যেস করলেন।—সে তার পাশের বাড়ীর মেয়ের কথা বললো। আপনি কী তাকে জানেন?

—হ্যাঁ, সে মেয়েটিও ভয়ানক খারাপ। মারুসাকে আমি বার বার তার সংগে মেলামেশা কর্তে নিষেধ করেছি কিন্তু সে আমার কথা শোনে না। সেও প্রায়ই স্কুলে যায় না এবং আমার মেয়েকেও তাই কর্তে শেখায়। এই কারণে মারুসা পড়ায় ভালো মার্ক পায় না। আমার মনে হয় তাকে দ্বিতীয় বছর পড়তে হবে। ওকে নিয়ে আমি কী করবো? মেয়েটির বাবা ঘাড় নাড়লেন।

—প্রথমত ওকে নিয়মিতভাবে স্কুলে যেতে হবে। আপনারও এ দিকে দৃষ্টি দেয়া উচিত। ওর মা ওর বাড়ীর পড়া তদারক করবেন যাতে ও বাড়ী ফিরে সেগুলি সম্পন্ন করে। সন্ধ্যেবেলা ও বাড়ী থেকে বেরুবে না যদি না ওর বাবা বা মা সংগে যায়। আর মারুসাকে আমার কাছে প্রতিশ্রুতি দিতে হবে যে সে আর কখনও চুরি করবে না। আমিও ওর ওপরে নজর রাখবো। মারুসা প্রতিমাসে আমার সংগে এসে

দেখা করবে। আমিও তার স্কুলে টেলিফোন করে নিয়মিত ভাবে খবর নেব যে সে স্কুলে যাচ্ছে কি না ও পড়ছে কি না। তুমি কী বল, মারুসা ?

—আমি কখনও কোনো জিনিস চুরি করি নি। মারুসা আবার জোর গলায় বললো।

—কিন্তু তুমি কী স্কুলে মন দিয়ে পড়াশোনা করবে, না সংস্কার-কম্যুনে যাবে ?

—না, আমি পড়বো। মেয়েটি জবাব দিল।

তারা সবাই চলে যাবার পর পুলিশ কর্মচারী আমাকে লক্ষ্য করে বললেন—মেয়েটি যেখানে পড়ে সে স্কুল নিশ্চয়ই ভালো স্কুল নয়। মস্কোতে এ রকমের কতকগুলি স্কুল আছে। এখনও ভালো শিক্ষকের অভাব পূরণ করা যায় নি। তা ধীরে ধীরে যাবে। মারুসার ক্লাস উপদেষ্টার তার নিজের কর্তব্য সম্বন্ধে সজাগ হওয়া দরকার। কালকেই আমি ওর স্কুলে যাবো। এবং তারপর তার বাপ-মা—তারাও এক বড় সমস্যা। তাদেরকেও শিক্ষিত কর্তে হবে। মেয়েটির বাবা খুব ভালো লোক কিন্তু মেয়ের সংগে কি ভাবে ব্যবহার কর্তে হয় তা জানেন না। যাই হোক, আমার মনে হয় মারুসা শুধরে যাবে। আমি তার স্কুলের অন্য বয়স্ক ছেলেমেয়েদেরকে জানি—তারা মারুসাকে সাহায্য করবে।

—অবিশ্যি এগুলি খুব সাময়িক সমস্যা। পুলিশ কর্মচারীটি বলে চললেন। হাতের কাছে বিশেষ কোনো কাজ না থাকায় তিনি সিগ্রেট ধরালেন।—যখন আমরা আমাদের পরিকল্পনানুযায়ী সমস্ত কিছু তৈরী কর্তে পারবো ; যখন বাপ-মারা পুরোপুরি শিক্ষিত হবে ; যখন শিশু-পালনাগার, কিণ্ডারগার্টেন, স্কুল, গ্রন্থাগার, শিশু-রংগালয়, সবুজ মাঠ, খেলা করবার উঠোন, সমস্ত কিছু অপরিমিত ভাবে পাবো, তখন এই

সব সমস্যা নিশ্চিহ্ন হয়ে যাবে। আরও কয়েক বছর অপেক্ষা করুন এবং তার মধ্যে যদি যুদ্ধ না বাধে তাহ'লে আমরা সমস্ত গড়ে তুলবো যা এক দিন ভাববাদীদের কাছে স্বপ্ন বলে পরিচিত ছিল। আমরা শিশুদের জন্যে স্বর্গ গড়ে তুলবো এই সোভিয়েট দেশে।

—আচ্ছা, আপনার কাছে মারাত্মক রকমের কেস বেশী আসে কী? এবং এলে আপনি কী করেন? আমি জিগ্যেস করলাম।

—পাকা চোরের কেস কচিৎই আসে। এইসব ছেলেমেয়েরা অবিশ্যি অবস্থার দোষে চুরি কর্তে শিখেছে। এদের আমরা কমিসেরিয়ট অব হোম এ্যাফেয়ার্স'এর সংস্কার-গৃহে পাঠিয়ে দিই; সেখান থেকে তারা সত্যিকার মানুষ হয়ে ফিরে আসে। কিন্তু এ ধরণের কেস ক্রমশ কমে আসছে। মানুষের অবস্থার ক্রমোন্নতি হচ্ছে। বেকার সমস্যা না থাকায় কেউ আর পরের অর্থ চুরি করে নিজের জীবিকানির্বাহ কর্তে উৎসুক নয়। আমাদের কাছে এ রকম সাধারণ সমস্যা আসে যেমন আজ আপনি দেখলেন—কেউ হয়তো লরির পেছনে ঝুলছিল বা ভাড়া না দিয়ে ট্রামে চড়েছিল কিংবা পুলিশের সংগে অভদ্র ব্যবহার করেছিল। এই সব কেসে স্কুল ও বাপ-মায়ের সাহায্যে তাদেরকে সরল শিক্ষার মধ্যে দিয়ে সংশোধন করা হয়।

ন'টার সময়ে আমরা ঘর বন্ধ করে বাড়ীর দিকে রওনা হ'লাম। পুলিশ কর্মচারিটি অত্যন্ত সরলভাবে সমস্ত বিষয় আমার কাছে উপস্থিত করেছিলেন। সোভিয়েট রাষ্ট্র এমন একটা অবস্থার সৃষ্টি করছে যাতে কাউকে চুরি করার দরকার করবে না এবং সম্ভবও হবে না। এই অবস্থার মধ্যে প্রত্যেক স্ত্রী পুরুষ সমাজের অবিচ্ছেদ্য অংগ হিসেবে স্বাধীন ভাবে জীবনযাপন করবে। এখনও যেটুকু ত্রুটি আছে এবং ভবিষ্যতে যেটুকু ত্রুটি হবে তা মেনে নিয়েও ইমারতের মজবুত বনেদ চোখে পড়ছে

—এবং সে বনেদ হ'ল সকলের সুযোগের সমতা, সে বনেদ হ'ল সর্ব-হারাদের হাতে সমস্ত কিছুর অখণ্ড অধিকার। এই ভিত্তির ওপর যে কোনো সুস্থ ইমারত রচনা করা যায়।

সোভিয়েট ইউনিয়নে বেকার সমস্যা নেই। এবং শুধু তাইই নয়, যে কোনো কাজের উপযুক্ত কর্মীর অভাব এখানে নিয়মিত লেগে রয়েছে। এখানকার ছেলেমেয়েরা একটিমাত্র সমস্যার সম্মুখীন হয় এবং সে সমস্যা হ'ল বিভিন্ন রকমের কাজের মধ্যে থেকে নিজেদের মনোমত কাজ নির্বাচন করার সমস্যা।

শিক্ষালয়গুলি সোভিয়েট সমাজের সংগে অংগাংগীভাবে জড়িত থাকার ফলে প্রত্যেক ছাত্রছাত্রী নিজের দেশের সমস্ত আবিষ্ক্রিয়া ও উদ্ভাবনের খবর বিশদ ভাবে জানতে পারে এবং তা থেকে অনুপ্রাণিত হতে পারে। শিক্ষালয়ও তাকে তার শৈল্পিক ও সৃষ্টিকারী প্রতিভা স্ফুরণের সমস্ত সুযোগ সুবিধে দিয়ে থাকে। এর ফলে প্রত্যেক তরুণ তরুণী পনের বা ষোলো বছর বয়সে পৌঁছবার আগেই নিজের লক্ষ্য স্থির কর্তে পারে। ভাবীকালের শিল্পীরা স্কুলের ছুটির পর আর্টস্কুলে যায়, ইঞ্জিনিয়াররা যায় টেকনিক্যাল কেন্দ্রে এবং উত্তরকালের যন্ত্রশিল্পী ও নৃত্যশিল্পী যারা তাদেরকে বিশেষ স্কুলে স্থানান্তরিত করা হয় নয়তো স্কুলের পড়ার শেষে নাচগানের ক্লাসে তাদের যোগদান করার ব্যবস্থা করা হয়।

যারা নিজেদের মন স্থির কর্তে পারে না তাদেরকে যথাসাধ্য সাহায্য করা হয়। দশম শ্রেণীর ছাত্রছাত্রীদের জন্যে স্কুল-বছরের মাঝামাঝি বক্তৃতার অয়োজন করা হয়। এই বক্তৃতার ক্লাসে অধ্যাপকেরা এসে বিশ্ববিদ্যালয়ে অধ্যাপনা করার সুবিধেগুলি বুঝিয়ে বলেন ; চিকিৎসকেরা বলেন তাদের নিজেদের পেশার কথা ( অবিশ্যি খুব রঙীন ছবি এঁকে তাদেরকে ঠকানোর চেষ্টা করা হয় না কারণ চিকিৎসক হতে হ'লে নিজের

কাজের প্রতি তার অনুরাগ ও সাহস দুইই অত্যাবশ্যক ); শিক্ষকেরা তাদের পেশার আনন্দ ও সমস্যা—দুইই ভালো ভাবে তাদের সামনে উপস্থিত করেন এবং যারা যন্ত্রবিদ, ইঞ্জিনিয়ার, স্থপতি ও শ্রমিক তারাও তরুণ ছাত্রছাত্রীদের কাছে জীবনের প্রভূত সম্ভাবনার কথা তুলে ধরেন। শিক্ষার্থীরা বেছে নিক তাদের নিজেদের মনোমত কাজ।

ছেলেদের ও মেয়েদের দু'পক্ষের কাছেই উড়োজাহাজের চালক বা ইঞ্জিনিয়ার হওয়া সোভিয়েট রাষ্ট্রে অন্যতম জনপ্রিয় কাজ। ভূতত্ত্ববিদ্যাও কম লোভনীয় নয়। সোভিয়েট দেশের দূরতম প্রদেশ পর্যন্ত মাটির নীচ থেকে লোহা ও মূল্যবান খনিজপদার্থ আবিষ্কার করার মধ্যে সীমাহীন সম্ভাবনা রয়েছে। ইঞ্জিনিয়ারিংএর সাহায্যে অখ্যাত ও অজ্ঞাত প্রান্তে নতুন পথঘাট, রেলপথ ও সেতু তৈরী করা এবং স্থাপত্যের সাহায্যে শিল্পপ্রধান দেশে নতুন সহর ও নগর গড়ে তোলার পেছনেও প্রতিশ্রুতির প্রকাণ্ড বিস্ফার চোখে পড়ে।

এক বা দু'বছর আগে পর্যন্ত চিকিৎসা ও শিক্ষকতার কাজে উপযুক্ত সংখ্যক তরুণ তরুণীকে আকর্ষণ করা সম্ভব হয় নি কারণ অন্যান্য কাজে এর চেয়েও বেশী সুবিধে পাওয়া যেত। কিন্তু এই কাজগুলিতে পারিশ্রমিক বৃদ্ধি ও অবস্থার উন্নতি হওয়ার ফলে এর জনপ্রিয়তা প্রচুর পরিমাণে বেড়েছে। এই সব দেখে মনে হয় যে হয়তো কয়েক বছরের মধ্যেই সোভিয়েট দেশে অনিপুণ কর্মীর অভাব দেখা দেবে। কিন্তু এই সমস্যারও সমাধান তারা অনায়াসেই করবে কারণ সোভিয়েট সমাজতন্ত্রের কাছে যন্ত্র হ'ল মানুষের সেবক। এই যন্ত্রের সাহায্যে সেখানে মানুষকে যতটা সম্ভব শারীরিক পরিশ্রম থেকে মুক্তি দেয়া হয়।

কয়েক বছরের মধ্যেই দশ বছরের স্কুলশিক্ষা প্রত্যেকের জন্যে বাধ্যতামূলক বলে ঘোষণা করা হবে। বর্তমানে ছেলেমেয়েরা আট

বছর বয়স থেকে পনের বছর বয়স অবধি সাতটি ক্লাসে বাধ্যতামূলক শিক্ষা পেয়ে থাকে। সপ্তম শ্রেণীর পড়া শেষ করার পর শিক্ষার্থীরা ইচ্ছে করলে অষ্টম শ্রেণী থেকে দশম শ্রেণী পর্যন্ত পড়তে পারে বা কোনো টেক্‌নিকম্ ( technicum )এ সাধারণ পাঠ বাদে বিশেষ কোনো কাজে পারদর্শী হতে পারে। টেক্‌নিকম্‌এ থাকা কালে ছাত্রেরা মাসিক বৃত্তি পায় এবং হোস্টেলে থাকার সুবিধে পায়। এই শিক্ষার ফলে সম্পাদক, অনুবাদক ও যন্ত্রবিদ হওয়া সম্ভব হয়। তাছাড়া এর চেয়েও উচ্চ প্রতিষ্ঠানে গিয়ে শিক্ষা গ্রহণ করাও চলতে পারে।

যদি কোনো ছেলে কি মেয়ে সপ্তম শ্রেণীর পর পড়তে ইচ্ছুক না হয় তাহ'লে সে তার মনোমত যে কোনো কাজে যোগ দিতে পারে। তবে যে কোনো কাজেই যোগ দিক না কেন তাকে সেই প্রতিষ্ঠানে এক বছর শিক্ষানবিসী কর্তে হয়। আমাদের একজন ছাত্রী ফিনিস্ ও ইংরেজী ভাষা জানতো—সে মস্কোর এক বড় দোকানে কাজ নিলো। সেই প্রতিষ্ঠানের স্কুলে সে এক বছর শিক্ষা নেয়। দোকানে বহু ভাষাভাষি লোকজন আসার কারণে তার ফিনিস্ ও ইংরেজী ভাষা জানাটা অত্যন্ত মূল্যবান বলে বিবেচিত হয়।

যে কোনো লোক সান্ধ্য স্কুলে এসে যে কোনো বিষয়ে শিক্ষা নিতে পারে বা তার পেশা বদল কর্তে পারে কিংবা নিজের কাজে আরও বেশী পারদর্শিতা লাভ কর্তে পারে। সোভিয়েট ইউনিয়নের কর্মপ্রতিষ্ঠান গুলি ক্ষমতাবান কর্মীদেরকে নিজেদের খরচায় উচ্চশিক্ষার জন্যে বিশ্ব-বিদ্যালয়ে পাঠিয়ে দেয় এবং তার জন্যে তাদের মাসিক মাইনে বন্ধ করে দেয়া হয় না।

যে সব শিক্ষার্থীরা স্কুলে পুরোপুরি দশ বছর পড়তে চায় এবং দশম শ্রেণীর পরীক্ষায় বিশেষ করে খেলাধূলো, সংগীত শিল্প ও কলাবিদ্যায় সর্বশ্রেষ্ঠ

মার্ক পায় তাদেরকে বিনা প্রবেশিকা পরীক্ষায় বিশ্ববিদ্যালয়ে গ্রহণ করা হয়। যারা অপেক্ষাকৃত কম মার্ক পায় তাদেরকে প্রবেশিকা পরীক্ষা দিতে হয় কিন্তু এই পরীক্ষা মোটেই প্রতিযোগিতামূলক নয়। এতে উত্তীর্ণ হবার একটা নির্দিষ্ট মান আছে। বিশ্ববিদ্যালয় বা অন্যান্য উচ্চ শিক্ষা-প্রতিষ্ঠানের ছাত্র ছাত্রীদেরকে মাসিক বৃত্তি দেয়া হয় এবং প্রতি মাসে তা বৃদ্ধি পায়। যারা সহরের বাইরে থেকে আসে তাদের থাকার জন্যে হোস্টেলের ব্যবস্থা করা হয়।

আমাদের স্কুলে দেখা গেল যে অধিকাংশ ছাত্র-ছাত্রীরা দশম শ্রেণী পর্যন্ত পড়তে ইচ্ছুক। বাকী যারা তারা টেক্‌নিকম্ এ যেতে চায়। দেখা গেল অত্যন্ত অল্প সংখ্যক শিক্ষার্থীরাই সপ্তম শ্রেণী ছেড়ে কাজে যোগ দিচ্ছে। তাও তারা যে পড়াশোনা ছেড়ে দিচ্ছে তা নয়। নিজেদের স্থানীয় সান্ধ্য স্কুলে বা সম্মিলিত চক্রে তারা নিজেদের শিক্ষা চালিয়ে যাচ্ছে।

আমার শিক্ষকতা করা কালে প্রায় ত্রিশজন ছেলেমেয়ের একটি দল সপ্তম শ্রেণী থেকে উত্তীর্ণ হয়ে বেরিয়ে আসে। তাদের মধ্যে কুড়িজন অষ্টম শ্রেণীতে চলে যায়। তার পর তারা সকলে দশম শ্রেণীর শিক্ষা শেষ করে বিশ্ববিদ্যালয় বা অন্য কোনো প্রতিষ্ঠানে যোগ দেয়। একজন স্টালিন অটোমোবাইল প্ল্যাণ্টের ফাক্টরি-স্কুলে চলে যায়। সেখানে দৈনিক চার ঘণ্টা পরিশ্রম করে বাকী সময়টুকু পড়াশোনা করা চলে। একজন মেয়ে গিয়ে যোগ দেয় কোনো এক কাপড়ের কলের ফ্যাক্ট্‌রি-স্কুলে এবং অল্প দিনের মধ্যেই সেখানে দক্ষতা লাভ করে। অন্য একটি মেয়ে সে খুব ভালো সাঁতার কাটতে পারতো। সে নক্‌সা আঁকার কাজ নেবে না শরীরচর্চার কাজ নেবে এই নিয়ে সে সমস্যায় পড়লো। কারণ নক্‌সা আঁকার ব্যাপারেও তার দক্ষতা কম ছিল না। শেষকালে

সে পূর্বোক্ত কাজ নেবে স্থির করলো। বাকী সময়টুকু সে সাঁতার কেটে এবং খেলাধূলো করে কাটাবে। একজন আমেরিকান মেয়ে সে রাশিয়ান ভালো করে জানতো না। সে বিদেশী ভাষার টেকনিকমে গিয়ে ইংরেজী শিক্ষয়িত্রী হিসেবে যোগ্যতা অর্জন করে এল। তার সংগীটি হ'ল একজন ট্র্যান্সলেটর। বাকী ছেলেদের মধ্যে একজন ছিল খুব বুদ্ধিমান। সে বিদেশী ভাষার ইনষ্টিটিউট থেকে প্রবেশিকা পরীক্ষায় উত্তীর্ণ হ'ল। উনিশ বছর বয়সে সে ইংরেজী শিক্ষা দেবার যোগ্যতা অর্জন করবে। অবশিষ্ট একটি ছেলে ও একটি মেয়ে অভিনয় ও নাচগানের শিল্পী হিসেবে কাজ নিলো।

যারা বিশ্ববিদ্যালয় বা উচ্চ প্রতিষ্ঠানে গেল তাদের মধ্যে একজন নিলো চিকিৎসা-শাস্ত্র, দ্বিতীয় শিক্ষার্থী গেল নৌ-বিদ্যা শিক্ষালয়ে—সেখানে সে কৃষ্ণ সাগরের মালবাহী ষ্টিমারের ক্যাপ্টেন হিসেবে দক্ষতা লাভ করবে। কেউ কেউ মস্কো বিশ্ববিদ্যালয়ে রসায়ন-শাস্ত্র ও পদার্থ বিদ্যা নিলো। আবার কয়েকজন গেল রাইটার্স ইনষ্টিটিউটে।

যে কাজের প্রতি তাদের অনুরাগ সেই কাজই তারা পেলো—এইটে হ'ল সব চেয়ে জরুরী কথা। সোভিয়েট ইউনিয়নে শিক্ষা শেষ করে যে সব ছাত্র-ছাত্রী বেরিয়ে আসছে তাদের সম্বন্ধে আমাদের এই জরুরী কথা মনে রাখা উচিত। যদি কেউ মনে করে যে সে ভুল কাজ নিয়েছে এবং তা বদল করা দরকার, সে সুযোগও তার পুরোমাত্রায় আছে। সোভিয়েটের তরুণ তরুণীদের কাছে এ নিশ্চয়তার গুরুত্ব কম নয়। এই নিশ্চয়তার পেছনে রয়েছে সেই নীতি যে সোভিয়েট দেশে কখনও বেকার সমস্যা হতে পারে না এবং এ জন্যেই এখানকার পথে ঘাটে প্রত্যেকের মুখে প্রফুল্লতা ও সন্তুষ্টির প্রকাশ চোখে পড়ে। যে কাজে তাদের আগ্রহ সে কাজই তারা করছে। সোভিয়েট নাগরিকের সমস্ত অধিকার তারা

ভোগ করছে পুরোমাত্রায়। নতুন সমাজব্যবস্থা তারা গড়ে চলেছে যার অস্তিত্বই হ'ল সর্বাংগীন মংগলের ভিত্তির ওপর। তারা জানে, যে কোনো অঘটনই ঘটুক না কেন—তাদের উজ্জ্বল ভবিষ্যৎ মুছে যাবার নয়।

স্কুলে এক বছর কাজ করার পর আমাকে স্কুলের ট্রেড ইউনিয়ন কমিটিতে নির্বাচিত করা হ'ল। সভ্যদের মতে ট্রেড ইউনিয়ন হ'ল রূপকথার ধর্ম-মা। কমিটির সভাপতি নিজে প্রত্যেকের ভালোমন্দ সম্বন্ধে সজাগ এবং প্রত্যেকের অসুবিধে প্রতিকার করার ব্যাপারে সচেষ্ট।

**ট্রেড ইউনিয়ন**

কমিটির সদস্যা হিসেবে আমার কর্তব্য হ'ল সমষ্টির কাজকর্মের প্রতি নজর রাখা অর্থাৎ যাতে সভ্যেরা ভালো কর্মী হিসেবে খ্যাতি অর্জন করে এবং সামাজিক কর্তব্য পালন করে। আমাকে সোশিয়ালিস্ট চুক্তি ও অংগীকারও ( pledge ) পরীক্ষা কর্তে হ'ত এবং প্রতি মাসে আমার কাজের একটা বিস্তৃত বিবরণ কমিটির সভায় ও মাঝে মাঝে সাধারণ সভায় পেশ কর্তে হ'ত। কতকগুলি অংগীকার মেলানো খুব কঠিন হওয়ায় তাতে অনেক সময় ব্যয় হ'ত। দৃষ্টান্ত স্বরূপ নীচের অংগীকার দেখলেই তা বোঝা যাবে।

"মেয়াদের শেষে আমি নিম্নলিখিত কাজগুলি সম্পন্ন করবো বলে প্রতিশ্রুত হচ্ছি।

ক. সমস্ত পুয়োর মার্ক দূর করবো।

খ. প্রত্যেক পাঠ সম্বন্ধে পূর্ণ প্রস্তুতি করবো।

গ. দুর্বল ছাত্র-ছাত্রীদের দুর্বলতা প্রকাশ পেলেই তাদেরকে পরীক্ষার জন্যে প্রস্তুত করাবো।

ঘ. আদর্শ নোটবই রাখবো।

সাক্ষর—"

এই অংগীকার পরীক্ষা কর্তে হ'লে ক্লাসের মার্ক-বই, নোট-বই এবং শিক্ষকদের সাপ্তাহিক প্ল্যান-বই পরীক্ষা করা দরকার। এই জাতীয় অনেকগুলি অংগীকার ও সোশিয়ালিস্ট চুক্তি থাকায় আমাকে এমন উপায় উদ্ভাবন কর্তে হয় যার ফলে আমি অল্প সময়ের মধ্যে সমস্ত কাজ শেষ কর্তে পারি। আমি স্কুল-কর্মীদের ঘরে একটা চার্ট টাঙিয়ে দিলাম। এই চার্টে প্রত্যেকটি কর্মী তার সাপ্তাহিক উন্নতি লিপিবদ্ধ করবে। এই চার্টগুলি দেখলেই জানা যায় যে কারা কারা কি ভাবে উন্নতি করছে এবং তাদের অংগীকার পালন করছে। এর ফলে সবাই নতুন উৎসাহ পেলো কারণ তালিকায় সবার নীচে নিজের নাম দেখতে কেউই রাজী নয়।

এই ধরণের সামাজিক কাজে আমি বিশেষ আগ্রহ পেলাম। এর সাহায্যে সাধারণ স্কুল পরিচালনার ভেতরে দৃষ্টি দেয়া খুব সহজ এবং প্রত্যেক কর্মীর ব্যক্তিগত কাজকর্মের পুংখানুপুংখ খবর রাখা প্রয়োজন। আমাকে যে শুধু শিক্ষক-শিক্ষয়িত্রীদের কাজ পরীক্ষা কর্তে হয়েছে তা নয়, স্কুল-পরিষ্কারকের ও পরিচারকদের সোশিয়ালিস্ট চুক্তিও আমাকে পরীক্ষা কর্তে হয়েছে। ক্লাসঘর ঝাড় দেয়া হয়ে গেলে পর সমস্ত জিনিসপত্র সেখানে শৃংখলাবদ্ধ ভাবে আছে কি না তা আমাকে দেখতে হ'ত তাছাড়া উপযুক্ত পরিমাণ খড়ি আছে কি না, দোয়াতে কালি ভরা হয়েছে ও ব্লাকবোর্ড পরিষ্কার করা হয়েছে কি না, ঠিক সময়ে ঘণ্টা বাজানো হচ্ছে কি না এবং পরিচ্ছদ-ঘরের ব্যবস্থা ঠিক আছে কি না তা পরীক্ষা কর্তে হ'ত।

এমন কি রান্নাঘর ও উনুন আমার পরিদর্শন থেকে বাদ যেত না। শিক্ষক ছাড়া অন্যান্য কর্মীদেরও সোশিয়ালিস্ট প্রতিযোগিতার প্রতি বিশেষ অনুরাগ ছিল। মাসিক সভায় স্কুলের ক্রমোন্নতির সমস্ত রিপোর্ট তারা মন দিয়ে শুনতো। আসলে এই সোশিয়ালিস্ট প্রতিযোগিতায় কোনো বাধ্যবাধকতা না থাকায়, যারা ইচ্ছুক একমাত্র তারাই তাতে যোগ দিত।

আমার সদস্যাপদ পাওয়ার কয়েক মাস পরেই ট্রেড ইউনিয়ন কমিটির সভাপতি আমাদের স্কুল ছেড়ে দেন এবং আমাকে তাঁর জায়গায় নির্বাচন করা হয়। এবার রূপকথার ধর্ম-মা হওয়ার পালা হ'ল আমার! এই কাজের পক্ষে আমার অনুপযুক্ততা সম্বন্ধে আমি সজাগ ছিলাম। কিন্তু আমাকে আশ্বাস দেয়া হ'ল যে অল্প সময়ের মধ্যেই আমি অভিজ্ঞ হয়ে উঠবো। এবং আসলে তাইই ঘটলো। যাবার আগে পুরোনো সভাপতি আমাকে জেলা ট্রেড ইউনিয়ন কমিটির প্রধান অধ্যক্ষের সংগে পরিচয় করিয়ে দিলেন। অধ্যক্ষ বললেন তিনি আমাকে সাধ্যমত সাহায্য করবেন। জেলা কমিটি আমাদের স্কুলের নিকটবর্তী হওয়ায় আশ্বস্ত হ'লাম যে অত্যন্ত সহজে তার সাহায্য পাওয়া সম্ভব হবে। এর পর আমাকে প্রাদেশিক ট্রেড ইউনিয়ন কমিটিতে নিয়ে যাওয়া হ'ল। কমিটিটি সহরের মাঝামাঝি একটা প্রকাণ্ড বাড়ীতে অবস্থিত। এখানে আমাকে এক ভদ্রমহিলার সংগে আলাপ করিয়ে দেয়া হ'ল। তাঁর সংগে খুব অল্প সময়ের মধ্যে ঘনিষ্ঠ হয়ে উঠলাম। পরে তিনি আমাকে তাঁর ইতিহাস বললেন—প্রথমে তিনি একজন অশিক্ষিতা চাষীর মেয়ে ছিলেন। কিন্তু সোভিয়েট রাষ্ট্র প্রতিষ্ঠিত হওয়ার পর তিনি উচ্চ শিক্ষা পেয়ে এই দায়িত্বপূর্ণ কাজের উপযুক্ত হতে পেরেছেন।

সোভিয়েট ইউনিয়নে ট্রেড ইউনিয়ন কাজের বিভিন্নতা অনুযায়ী নানান শাখায় বিভক্ত এবং প্রত্যেকটির একটি করে স্থানীয় শাখা আছে।

যারা এই ট্রেড ইউনিয়ন কমিটির বেতনভুক্ত কর্মচারী ( এ ছাড়াও তারা যে কোনো প্রতিষ্ঠানে কাজ কর্তে পারে ) তারাও এর সভ্য। আমাদের স্কুলে আমরা প্রাথমিক ও মাধ্যমিক স্কুল-ট্রেড ইউনিয়নে দলভুক্ত ছিলাম এবং তার সংগে সংগে অন্যান্য কর্মীরাও যেমন পরিস্কারক, হিসেব-রক্ষক, শিক্ষক প্রভৃতি সবাই তার সভ্য ছিল এবং স্থানীয় কমিটিতে নির্বাচিত হওয়ার উপযুক্ত ছিল। অবিশ্যি স্কুলপরিচালনায় যারা আছে তারা ট্রেড ইউনিয়ন আফিসের কর্মচারী হিসেবে নির্বাচিত হতে পারে না।

আমাদের স্কুলটি ছোট হওয়ায় আমাদের কমিটির মধ্যে তিনজন ছিলেন—সভাপতি, সাংস্কৃতিক কর্মী ও সম্পাদক। সম্পাদক সমষ্টির কাজকর্ম পরীক্ষার কাজেও ভারপ্রাপ্ত ছিলেন। এই তিনজন সভ্য কমিটির সম্মিলিত মত অনুসারে অন্যান্য সভ্যদেরকে সঙ্ঘের কিছু কিছু কাজ কর্তে বলতে পারেন। এও এক রকম সামাজিক কাজ। আমি সভানেত্রী থাকা কালে দু'জন সহকর্মী নিয়েছিলাম—একজন রাশিয়ান শিক্ষক। তার কাজ হ'ল সাংস্কৃতিক কাজকর্মের দায়িত্বে থাকা। এবং একজন পরিস্কারক—তার কাজ হ'ল সোশিয়ালিস্ট চুক্তি ও অংগীকারের ফলাফল বিচার করা।

সাংস্কৃতিক কর্মীর কর্মক্ষেত্র অবিশ্যি অত্যন্ত ব্যাপক। তার প্রথম ও প্রধান কাজ হ'ল—যে যা শিখতে ও জানতে চায় তার ব্যবস্থা ও সুবিধে করে দেয়া। আমাদের নিজেদের কয়েকটি ক্লাস ছিল যেমন ইংরেজ ও আমেরিকান শিক্ষকদের জন্যে রুশ-শিক্ষা ক্লাস ; রাশিয়ান শিক্ষকদের জন্যে ইংরেজী ক্লাস ; সমষ্টির অর্ধশিক্ষিত সভ্যদের জন্যে রাশিয়ান, গণিত ও অন্যান্য বিষয়ের পাঠের ব্যবস্থা ; প্রাথমিক চিকিৎসা ব্যাজের জন্যে শিক্ষা ও পরীক্ষার আয়োজন এবং এখানকার খেলোয়াড়দের জেলায় যোগদানের জন্যে প্রস্তুতি ও পরীক্ষার ক্লাস। তার দ্বিতীয় জরুরী কাজ হ'ল আমোদ

প্রমোদের ব্যবস্থা করা। সোভিয়েট ইউনিয়নের অন্যান্য নাগরিকদের মতন আমাদের সভ্যদেরও নাটক দেখার ব্যাপারে উৎসাহের শেষ ছিল না এবং সে কারণে অত্যাধিক দর্শকদের চাপে টিকিট পাওয়া অত্যন্ত কষ্টকর ছিল। সুতরাং সাংস্কৃতিক কর্মীর কাজ হ'ল আমাদেরকে টিকিট সংগ্রহ করে দেয়া। ট্রেড ইউনিয়ন কমিটির সাহায্যে তার সংগে 'বিশেষ-বুকিং আফিসের' যোগাযোগ থাকতো—ফলে চাহিদা অনুসারে টিকিট পাওয়া অসম্ভব হ'ত না। মাঝে মাঝে দল বেঁধে যাদুঘর, সিনেমা ও রংগালয়ে যাওয়ার সমস্ত আয়োজনের ভারও থাকতো তার ওপরে। 'রোমিও জুলিয়েট', 'ইণ্টারভেন্‌সন,' 'ইন্সপেক্‌টার জেনারাল', 'চেরি অচার্ড'এর মতন নাটক স্কুলের সমস্ত কর্মীরা একসংগে দেখতে যেতাম। তা ছাড়া কেউ ব্যক্তিগত ভাবে বা সবান্ধবে নাটক দেখতে যেতে চাইলে তার টিকিট কেনার ভারও সাংস্কৃতিক কর্মীর ওপর থাকতো।

প্রত্যেকে যাতে দৈনিক সংবাদ-পত্র নিয়মিত পড়ে এবং দৈনন্দিন ঘটনা প্রবাহ সম্বন্ধে জ্ঞাত থাকতে পারে ও স্কুল গ্রন্থাগার বা সাধারণ গ্রন্থাগার থেকে প্রচুর পরিমাণে পছন্দমত বই পেতে পারে তার প্রতি নজর রাখা হ'ল সাংস্কৃতিক কর্মীর আরেকটি কাজ। সংক্ষেপে কোনো স্কুল-কর্মী যাতে সংস্কৃতিগত উন্নতির সুযোগ সুবিধে থেকে বঞ্চিত না হয় তার প্রতি সজাগ ও সচেষ্ট থাকাই হ'ল তার কর্তব্য। তার নীচে দু'জন সহকর্মী থাকে যারা তাকে টিকিট কেনা ও বই বিলি করার ব্যাপারে সাহায্য করে। স্কুল-বছরের শেষে আমাদের সাংস্কৃতিক কর্মী সর্বসম্মতিক্রমে 'শক-ওয়ার্কার' বলে প্রশংসিত হ'ল। সে একজন শ্রেষ্ঠ সমাজ-সেবী।

ট্রেড ইউনিয়ন কমিটির সভ্যেরা নিয়মিত ভাবে মাসে দু'বার করে মিলিত হয়। কেউ আমাদের আলোচনায় যোগদান কর্তে চাইলে আমরা তাকে আমন্ত্রণ জানাতাম এবং তার কোনো বক্তব্য থাকলে তা

মনোযোগ দিয়ে শুনতাম। আমরা এই সভায় আয়-ব্যয় ( স্থানীয় ট্রেড ইউনিয়ন কমিটিকে প্রতিষ্ঠানের আয় থেকে শতকরা একভাগ আয় খরচের জন্যে দেয়া হয় ), সাংস্কৃতিক কাজকর্মের খসড়া, ছুটির সময়ে উৎসবের ব্যবস্থা, কোন্ কোন্ সভ্যকে বৃত্তি দেয়া হবে ও কারা কারা তাদের কাজে পিছিয়ে আছে—এই সব বিষয়ে আলোচনা করতাম। জরুরী বিষয়গুলি ট্রেড ইউনিয়নের মাসিক সভায় সাধারণ আলোচনার জন্যে উত্থাপন করা হ'ত কারণ এই সভায় অধিকাংশ সভ্যই যোগদান করে থাকে।

যে সব সভ্যেরা সামাজিক কাজ কর্তে ইচ্ছুক তাদেরকে ট্রেড ইউনিয়ন নির্দিষ্ট কাজের ব্যবস্থা করে দেয় এবং দেয়ালপত্রিকা প্রকাশেও সাহায্য করে। সামাজিক কাজকর্ম বলতে অনেক কিছু বোঝায় যেমন—দেয়াল-পত্রিকা সম্পাদনা করা, সম্পাদনা বোর্ডের সভ্য হওয়া, ইউনিয়নের মাসিক চাঁদা সংগ্রহ করা, সংবাদপত্র বিধিবদ্ধ ভাবে রাখা, বুলেটিন বোর্ড পরিচালনা করা, ইংরেজ ও আমেরিকান সভ্যদেরকে রুশ ভাষা ও রুশ ভাষাভাষি-সভ্যদেরকে ইংরেজী শিক্ষা দেয়া বা যে কোনো বিশেষ কাজ যা সভ্যেরা কর্তে চায়। আমাদের একজন রাশিয়ান শিক্ষক অর্ধশিক্ষিত সভ্যদেরকে শিক্ষা দিতেন ও অন্য আরেকটি শিক্ষক গ্রন্থ-রক্ষক ও ছোটদের গ্রন্থাগার-চক্রকে নতুন বই তালিকাবদ্ধ করা ও পুরোনো বই বাঁধানোর ব্যাপারে সাহায্য করতেন। প্রাথমিক চিকিৎসার বিভাগে ছিলেন একজন নার্স। আমাদের মধ্যে এমন কোনো সভ্য ছিল না যে সামাজিক কাজকর্মের বিরূপ ছিল।

ট্রেড ইউনিয়নের সভানেত্রী থাকা কালে আমাকে সভ্যদেরকে নানান্ ভাবে সাহায্য কর্তে হয়েছিল যেমন আমাদের কোনো কর্মীর ছেলেকে শিশু-রক্ষণাগারে পাঠানো, ছুটীর সময় শিক্ষকদের ও অন্যান্য কর্মীদের জন্যে

ট্রেড ইউনিয়ন হেড কোয়ার্টার থেকে 'বিশ্রাম-গৃহের' পাশ সংগ্রহ করা; কোনো সভ্যের জন্যে ঘর খোঁজা ( মস্কোতে বাড়ী পাওয়া সোজা ব্যাপার নয় ! ) এবং সাধারণ স্থবিধে অস্থবিধে দেখাশোনা করা ও পরামর্শ দেয়া। ট্রেড ইউনিয়ন কমিটি সাধারণত মে ও নভেম্বর মাসের ছুটির সময়ে এবং নারী-দিবসে ( ৮ই মার্চ ) বিশেষ ভোজের আয়োজন করে। আমরা নতুন বছরে ও অন্যান্য উৎসবের সময়েও ভোজের আয়োজন করলাম—হয় আমাদের স্কুলে নয় অন্য স্কুলের সংগে একত্রিত হয়ে। সারা বছরে অনেক গুলি ভ্রমণের ব্যবস্থা করা হ'ল।

আমি নিয়মিত ভাবে জেলা ট্রেড ইউনিয়ন কমিটির সভায় যেতাম। প্রত্যেক স্থানীয় স্কুল কমিটির সভাপতিরা সেখানে উপস্থিত থেকে নোট মেলাতেন, বক্তৃতা শুনতেন এবং ছুটির সময়কার প্রস্তুতির ব্যাপারে ও ভালো শিক্ষকদেরকে বৃত্তি দেয়া সম্বন্ধে নির্দেশ নিয়ে যেতেন।

জেলা কমিটির সভাপতির সংগে আমার সাধারণ সময়-নিষ্ঠার অভাব সম্বন্ধে দীর্ঘ আলোচনা হয়। আমাদের সভা প্রায়ই নির্দিষ্ট সময়ের এক ঘণ্টা বা দেড় ঘণ্টা পরে স্থরু হ'ত। আমার পক্ষে এক ঘণ্টা দেরীতে এলেও কোনো স্থবিধে ছিল না কারণ সেদিন এসে হয়তো দেখতাম যে সভা মাত্র আধ ঘণ্টা দেরী করে আরম্ভ হয়েছে! স্থতরাং আমি ঠিক সময়ে আসতাম। ফলে আমার অনেক সময় নষ্ট যেতো। আমি জেদ করলাম যে সমস্ত শিক্ষক-শিক্ষয়িত্রী সময়মত উপস্থিত হবেন। স্কুলে তাঁরা কোনো দিন দেরী করে আসেন না। স্থতরাং প্রমাণ হচ্ছে যে ইচ্ছে করলেই তারা নির্দিষ্ট সময়ে আসতে পারেন। প্রত্যেক সভায় স্থযোগ নিয়ে আমি এ বিষয়ে অত্যন্ত জোর দিতাম এবং একবার জেলা কমিটির এক সাধারণ সভায় সাহস সঞ্চয় করে আমার ভাঙা রুশীয় ভাষাতেই এ বিষয়ে বক্তৃতা দিলাম। আমার জেদের ফলে কি না জানি না, এর পর

থেকে দেখলাম সভা বড় জোর দশ পনের মিনিট দেরী করে স্থরু হয়। একবার আমি অনিবার্য কারণ বশত সভা স্থরু হওয়ার পাঁচ মিনিট পরে এসে পৌছই। ফলে আমার প্রতি নানান্ রকম বঙ্কুচিত ইংগিত করা হয়—সময়নিষ্ঠার চাঁই নিজেই আসছে দেরী করে!

সময়-নিষ্ঠার অভাবই আমার একমাত্র আপত্তির বিষয় ছিল। তাছাড়া জেলা কমিটির সভার নির্দেশ থেকে আমি আমার স্কুল কমিটি পরিচালনায় যথেষ্ট সাহায্য পেয়েছি। জেলা সভাপতির মন্ত্রণার সময়ের সুযোগ নিয়েও আমি তাঁর সংগে কথা বলেছি। আমি আমার ট্রেড ইউনিয়ন পরিচালনায় যে সব সমস্যার সম্মুখীন হ'তাম সেগুলি উপস্থিত করতাম তার সামনে এবং তিনি খুব আগ্রহের সংগে তা শুনে আমাকে পরামর্শ দিতেন। কখন কখনও স্থানীয় কমিটির মাসিক সভায় তিনি আসতেন। তিনি ইংরেজী না জানায় তাঁকে সভার কাজকর্মগুলির মর্ম বুঝিয়ে দিতে হ'ত।

শিক্ষকদের ট্রেড ইউনিয়নের উদ্দেশ্য হ'ল বিভিন্ন স্কুলের শিক্ষকদেরকে একত্র করা। এরই উদ্যোগে তিন মাস অন্তর কোনো একটা জেলা স্কুলে সাধারণ সভা ডাকা হয় ও জেলার ভালো শিক্ষকদের জন্যে প্রতি মেয়াদে মজলিশের ব্যবস্থা করা হয়—তাতে প্রচুর খাওয়া দাওয়া ও নাচগান হয়। একমাত্র রাশিয়ানরাই এই জাতীয় জমকালো ভোজের পরিকল্পনা কর্তে পারে। কিংবা এক স্কুলের শিক্ষকেরা তাদের ট্রেড ইউনিয়ন কমিটির সাহায্যে ( এই কমিটিই সেদিনকার সমস্ত খরচ বহন করে ) অন্য এক স্কুলের শিক্ষকদেরকে সান্ধ্য উৎসবে নিমন্ত্রণ করে। এই উৎসবে আদি রাশিয়ান প্রথা অনুযায়ী চায়ের টেবিলের চারপাশে বসে সকলে দলবেঁধে একটার পর একটা লোকসংগীত গায় বা সমবেত নিমন্ত্রিতদের মধ্যে থেকে কেউ একজন নতুন সোভিয়েট সংগীত পরিচালনা করে ও অন্যান্য সকলে তালে তালে সে গানে যোগ দেয়—তাদের বিপ্লবী সংগীতে নবযৌবনের উদাত্ত

প্রাণশক্তি স্পন্দিত হয়ে ওঠে। খাওয়া দাওয়ার পর এ্যাকর্ডিয়নের সংগে নাচ স্বরু হয়। ঘূর্ণায়মান মানুষের পায়ের শব্দে মুখরিত হয়ে ওঠে সমস্ত ঘর।

গ্রীষ্মকালে ভ্রমণের আয়োজন করা হয়। মাঝে মাঝে একদিনের জন্যে স্টিমার ঠিক করে ভোরবেলা আমরা সকলে মস্কো নদীতে নৌযাত্রায় বেরিয়ে পড়ি; একসময় নদীর ধারে নেমে স্নান করি, খাওয়া দাওয়া করি এবং বিশ্রাম নিই—আবার জুন মাসের রাত্রে ফিরে আসি বাড়ীতে। কখন কখনও রেলগাড়ি করে মস্কোর কাছাকাছি বনের উদ্দেশ্য বেরোই। কোনো নদী দেখে নেমে পড়ি ও সেখানেই স্নান করে বনভোজন করি—খেলাধূলো করি। শিক্ষকদের ক্লাবে প্রায়ই সান্ধ্য উৎসবের ব্যবস্থা থাকে। সেখানে বক্তৃতা, কনসার্ট, অভিনয় বা নতুন ফিল্ম্‌ বিনা প্রবেশ-মূল্যে দেখানো হয়।

কখন কখনও ট্রেড ইউনিয়ন কমিটিকে কর্তৃপক্ষ ও ইউনিয়নের সভ্যের মধ্যে মধ্যস্থতা কর্তে ডাকা হয়। আমাদের স্কুলে এমন দু'একটা ব্যাপার ঘটেছে যে অধ্যক্ষ শিক্ষকের কাছে লিখিত ভাবে কঠোর সমালোচনা পেশ করেছেন। শিক্ষক এই তিরস্কারকে অকারণ মনে করায় তিনি তা ট্রেড ইউনিয়ন কমিটির সামনে উপস্থিত করেছেন। এ প্রসংগে ইউনিয়নের কাজ হ'ল অধ্যক্ষ ও শিক্ষক দুজনেরই বক্তব্য শোনা এবং তাঁদের উপস্থিতিতে তা আলোচনা করা। সভার শেষে একটা সুচিন্তিত প্রস্তাব উত্থাপন করা হয় এবং সভ্যদের ভোট গ্রহণ করা হয়। ট্রেড ইউনিয়ন যদি অধ্যক্ষের বিরুদ্ধে সিদ্ধান্ত গ্রহণ করে এবং তা সত্ত্বেও যদি তিনি তাতে একমত না হন তাহ'লে সমস্ত প্রশ্ন উচ্চতর কর্তৃপক্ষ অর্থাৎ জেলা শিক্ষা ট্রেড ইউনিয়ন কমিটিতে উপস্থিত করা হয়। দু'পক্ষের কাছেই উক্ত কর্তৃপক্ষের সিদ্ধান্ত চরম।

স্থানীয় স্কুলের বা জেলার নির্বাচন সভায় বিদায়ী কমিটির সভাপতিকে গত বছরের কাজকর্মের একটা বিস্তৃত রিপোর্ট পেশ কতে হয়। এই রিপোর্টে সমস্ত সাফল্য ও অকৃতকার্যতা উল্লেখ করা প্রয়োজন। রিপোর্ট পাঠের পর তা সভ্যদের দ্বারা আলোচিত হয় এবং অকৃতকার্যতাগুলি সমালোচিত হয়ে থাকে। সমস্ত সমালোচনা অবিশ্যি ব্যবহারিক ও গঠনমূলক দিক থেকে করা হয়। নতুন বছরে পুনর্নির্বাচনে আমি গ্রহণীয় হ'লাম না কারণ আমাকে তখন পরিদর্শকের পদে বহাল করা হয় অর্থাৎ আমি কর্তৃপক্ষের দলভুক্ত হয়ে পড়ি।

সভানেত্রী হিসেবে আমি সোভিয়েট ট্রেড ইউনিয়নের কাযপরিচালনার ব্যাপারে বহু অভিজ্ঞতা সঞ্চয় করেছি। এই ইউনিয়নের মুখ্য উদ্দেশ্য হ'ল কর্তৃপক্ষের সংগে একযোগে কর্মীদের অবস্থা ও কাজের স্তরকে উন্নত করা।

## শিক্ষকদের ছুটি

সোভিয়েটের প্রত্যেক শিক্ষক-শিক্ষয়িত্রী গ্রীষ্মকালে দু'মাস মাইনে সহ ছুটি পেয়ে থাকে। এই ছুটি যাতে ভালো ভাবে ব্যয়িত হতে পারে সেজন্যে ট্রেড ইউনিয়ন সর্বদা তাদেরকে নানান্ ভাবে সাহায্য করে। সোভিয়েটের কর্মীরা ছুটির সময়ে বাড়ীতে বসে থাকাকে সত্যিকার ছুটি বলে গণ্য করে না। তারা বাইরে হাওয়া বদলে যায় হয় স্যানাটোরিয়ায় ( সোভিয়েট ইউনিয়নে স্যানাটোরিয়ম কেবলমাত্র টি-বি রোগীদেরই একচেটে নয়—সমস্ত রকম রোগীদের জন্যেই স্যানাটোরিয়ম আছে ) কি রেস্ট হোমে কিংবা গ্রামাঞ্চলে কি সমুদ্রতীরে।

১৯৩৫ সালের গ্রীষ্মকালে আমি ও আর একটি শিক্ষয়িত্রী একসংগে ছুটি কাটাবো স্থির করলাম। ভাবলাম দক্ষিণ দিকে যাবো—সেখানকার উষ্ণতা ও ককেশাসের সৌন্দর্যের গল্প অনেক শুনেছি। ইচ্ছে ছিল যতটা পারা যায় সোভিয়েটের নানান্ দেশ ঘুরতে চেষ্টা করবো তবে ছুটিটা ভালো ভাবে কাটানোর প্রতিই বিশেষ আগ্রহ।

আমাদের ট্রেড ইউনিয়ন কমিটির সভাপতির সংগে এ বিষয়ে আমরা কথা বললাম। আমাদের প্রকৃত উদ্দেশ্য প্রকাশ করায় তিনি আমাদেরকে প্রোলিটেরিয়ান ট্যুর্‌স্ সোসাইটির আফিসে গিয়ে সেখানকার কোনো এক বিশেষজ্ঞের সংগে কথা বলতে বললেন। সেখানকার বিশেষজ্ঞদের কাজই হ'ল এ বিষয়ে সাহায্য করা। তিনি টেলিফোন যোগে উক্ত আফিস থেকে মন্ত্রণার সময় জেনে নিলেন। তারপরে আমরা গেলাম।

প্রোলিটেরিয়ান ট্যুর্‌স্ সোসাইটির আফিস প্রাচীরপত্র, মানচিত্র ও ভ্রমণের নানান্ রকম তথ্যপূর্ণ চার্ট দিয়ে সাজানো। স্টিমার যোগে উদীচ্যবৃত্তে বেড়াতে যাওয়া থেকে নিয়ে ককেশাসের ভয়াবহ পর্বতদেশে (ভূমির উচ্চতার কারণে সেখানকার আবহাওয়া ঠাণ্ডা) ভ্রমণের সমস্ত খবরাখবর চার্টে লিপিবদ্ধ করা আছে। একটা বিরাট টেবিলে বই ও কাগজপত্র গোছানো—সেখানে দেখলাম, কয়েকজন বসে বসে নোট নিচ্ছে। একদিকে বিশেষজ্ঞ একদল ছাত্রছাত্রীদের সংগে কথা বলছেন। মনে হ'ল তারা কামা নদীতে নৌ-যাত্রা ও জর্জিয়ান সামরিক রাজপথ দিয়ে পদব্রজে বেড়াতে যাওয়া সম্বন্ধে আলোচনা করছে।

তাদের কথা শেষ না হওয়া পর্যন্ত আমরা ঘরেতে ঘুরে বেড়ালাম এবং আমাদের পালা আসায় চেয়ারে গিয়ে বসলাম। বললাম, সোভিয়েট ইউনিয়নে এইটাই আমাদের প্রথম ছুটি সুতরাং আমরা যতটা সম্ভব বেশী ভ্রমণ কর্তে চাই।

একখানি মানচিত্র বের করে বিশেষজ্ঞ বললেন—আমি আপনাদের স্টিমার করে ভল্‌গায় বেড়াতে যেতে পরামর্শ দেবো। তারপর আপনারা গোর্কী থেকে স্টালিনগ্রাদে যেতে পারেন—এবং সেখান থেকে ট্রেণ যোগে সোচিতে যতদিন ইচ্ছে আমাদের হোস্টেলে গিয়ে থাকতে পারেন। তবে রওনা হওয়ার আগে এখান থেকে দশ দিনের জন্যে একটা পাশ নিয়ে যাবেন। কিন্তু ইচ্ছে করলে আপনারা তার বেশীও থাকতে পারেন। কিংবা আপনারা নিপার নদীতে নৌ-যাত্রায় বেরুতে পারেন—থামবেন গিয়ে ক্রাইমিয়ায়। সে জায়গাটিও খুব সুন্দর।

আমরা ভল্‌গায় বেড়াতে বেরুবো স্থির করলাম। এবং সংগে সংগে দু'টো টিকিট ও সোচির হোস্টেলের জন্যে দুটো পাশ নিলাম। দক্ষিণে বেড়াতে যাচ্ছি—আনন্দে রোমাঞ্চিত হয়ে উঠলাম আমরা। সোভিয়েট ইউনিয়নে এটাই আমাদের প্রথম দুঃসাহসিক যাত্রা—আমাদের ভাসাভাসি পরিচিত গণ্ডীর বাইরে।

আমরা জুন মাসের গোড়ার দিকে দুপুরের প্রখর রোদে মস্কোকে বিদায় জানিয়ে রেলগাড়ি যোগে বেরিয়ে পড়লাম। আমাদের গন্তব্যস্থান গোর্কীতে গিয়ে পৌঁছলাম পরের দিন সকালে। সন্ধ্যের আগে স্টিমার ছাড়বে না—সুতরাং লাগেজ আফিসে মালপত্তর জমা দিয়ে সহর দেখতে বেরিয়ে পড়লাম।

দীর্ঘ আঁকাবাঁকা চড়াই ভেংগে আমরা ভল্‌গার তীরে গিয়ে পৌঁছলাম—এই তীরেই গোর্কী অবস্থিত। এই অংশে নতুন ও পুরোনো দুয়েরই নিবিড় সমন্বয় দেখলাম—প্রাক্-বিপ্লব ও বিপ্লবোত্তর যুগের অবস্থার নিখুঁত চিত্র। ইণ্টুরিস্ট হোটেলে গিয়ে আমরা সেখানকার কর্মাধ্যক্ষের সংগে দেখা কর্তে চাইলাম। অল্প সময়ের মধ্যে গোর্কী সহর দেখবার প্রকৃষ্ট উপায় তাঁর কাছ থেকে জানাটাই আমাদের প্রধান উদ্দেশ্য। তিনি

সহৃদয়ভাবে আমাদেরকে আহ্বান জানালেন এবং ঠাণ্ডা পানীয় দিয়ে আপ্যায়িত করলেন। একজন দোভাষীকে ডাকা হ'ল। সংগে সংগে তৈরী হ'ল আমাদের দ্রষ্টব্য স্থানের একটা তালিকা এবং অত্যন্ত আশ্চর্যের ও আনন্দের বিষয় যে কর্মাধ্যক্ষ নিজেই আমাদেরকে কয়েক ঘণ্টা বেড়িয়ে আনবার ভার নিলেন।

আমরা দোভাষী সমভিব্যাহারে মোটরে উঠে বসলাম। গোর্কীর সমস্ত নতুন ও পুরোনো দ্রষ্টব্যস্থানগুলি আমরা দেখলাম। আমাদেরকে নতুন রংগালয়ে নিয়ে যাওয়া হ'ল। পথের মাঝখানে যেখানে ইচ্ছে গাড়ী গাড়ী দাঁড় করিয়ে দোকানে ঘুরে বেড়ালাম। এবং ফেরার পথে নদীর ধার দিয়ে এলাম। প্রশস্ত ভল্গার উঁচু তীর থেকে ওকা নদীর সংলগ্ন দৃশ্যগুলি অত্যন্ত মনোরম। নৌ-যাত্রায় যাবার জন্যে আমরা চঞ্চল হয়ে উঠলাম।

হোটেল কর্মাধ্যক্ষের বন্ধুতা ও ভদ্রতা ( এই সাহচর্যের জন্যে তিনি এক পয়সা পারিশ্রমিক নিতে প্রস্তুত নন ) সত্যিই অতুলনীয়। আমাদের ছুটির আগাগোড়া আমরা এই রকম ব্যবহার পেয়ে এসেছি। আমরা যেখানে যেতে চেয়েছি এবং যা দেখতে চেয়েছি, আমাদেরকে তার সমস্ত সুযোগই দেয়া হয়েছে।

আমরা সন্ধ্যা ছটায় গিয়ে স্টিমারে উঠলাম। আমাদেরকে যে কেবিনটি দেয়া হ'ল—তা দু'জনের উপযোগী এবং ডেকের ধারে। কেবিনটি ছোট হওয়া সত্ত্বেও খুব আরামদায়ক। স্টিমার নোঙর তোলার সংগে সংগে জানলার সামনে ভেসে উঠলো নদীর দক্ষিণস্থ তটরেখা—আকাশের নীচে তা যেন তীক্ষ্ণ নক্সা কেটে রেখেছে। বাঁ দিকের ঘাট এত নীচু ও সমতল যে সেখানকার গাছগুলি দেখলে মনে হয় যে তারা জল থেকে ফুঁড়ে বেরিয়েছে।

এর আগে এত চওড়া নদী আমি কখনও দেখি নি। যখন শুনলাম আমরা নদীর মোহানা থেকে তিন হাজার কিলোমিটার দূরে রইছি তখন ভাবলাম না জানি নদী আরও কতদূর বিস্তৃত হয়েছে।

সন্ধ্যের দিকে আমরা ডেকের ওপরে বেড়াতে বেড়াতে আমাদের সংগীদেরকে লক্ষ্য করতে লাগলাম। চারজন যন্ত্র-বাজিয়ের সংগে আমাদের আলাপ হ'ল। তারা বললো তারা লেনিনগ্রাড সংগীত ভবনের সভ্য এবং তারা বাকুতে তাদের অর্কেষ্ট্রা দলের সংগে মিলিত হতে চলেছে। সেখানে এই গ্রীষ্মকালে তারা কনসার্ট শোনাবার কাজে নিযুক্ত থাকবে। এরা জলপথে ভল্‌গা দিয়ে আসট্রাখানে যাচ্ছে এবং সেখান থেকে তারা জাহাজে করে কাস্‌পিয়ান সমুদ্র পার হবে। সাধারণ সংগীত ও সোভিয়েট সংগীত সম্বন্ধে তাদের সংগে পাঁচদিন জাহাজে থাকাকালীন দীর্ঘ আলোচনা হ'ল। বিদায় নেবার সময়ে তারা আমাদেরকে লেনিন-গ্রাদ ও তার বিখ্যাত সংগীত ভবনে যাবার জন্যে আমন্ত্রণ জানিয়ে গেল।

স্টিমারে আরেকটি চমৎকার লোকের সংগে আলাপ হ'ল। এক সময়ে সে সারেঙএর কাজ করতো। ভল্‌গার নাড়ি নক্ষত্র সমস্ত তার জানা। সে সম্বন্ধে সে কতকগুলি কৌতূহলপ্রদ গল্প বললো। সে আগে সারাটভে থাকতো এবং আমরা সেখানে গেলে সে আমাদেরকে সহর দেখাবে বলে সম্মতি জানালো। দুর্ভাগ্যবশত আমাদের স্টিমার যখন সারাটভে গিয়ে পৌছলো তখন ভোরের আলো ফোটে নি। সুতরাং বাধ্য হয়ে সহর দেখা স্থগিত রাখতে হ'ল।

আমাদের স্টিমারে একটি যাত্রার দলও যাচ্ছিল। তাদের কাজ হ'ল পুতুল-খেলা (puppet-play) দেখানো। স্টিমারযাত্রীদের জন্যে একটা অভিনয় দেখালো। দেখা গেল দর্শকদের ভীড়ে সেলুনে তিল-ধারণের জায়গা পর্যন্ত নেই। যাত্রার দলটিও দক্ষিণে চলেছে। এই

গ্রীষ্মে সেখানকার কোনো এক 'সহর সোভিয়েট' তাদেরকে ছেলে-মেয়েদের বিশ্রামঘর ও স্যানাটোরিয়ায় পুতুল-খেলা দেখাবার জন্যে নিযুক্ত করেছে। আরও নানান্ রকম লোকের সমাবেশে আমাদের সময় উপভোগ্য হয়ে উঠেছিল। প্রত্যেক দিনই আমাদের স্টিমার নদীর কয়েকটি ছোট ঘাটে গিয়ে ভিড়তো এবং দশ বা পনের মিনিট থামতো। কাজের মধ্যে চিঠির ব্যাগ নামানো ও স্থানীয় চিঠির ব্যাগ তোলা—এইটুকু। কিন্তু কাজান, কুইবিশেভ ও স্টালিনগ্রাডের মতন সহরে আমাদেরকে কয়েক ঘণ্টা থামতে হ'ত।

ছোট অবতরণ-ঘাটে আমরা নদীর সংলগ্ন স্টল থেকে টাটকা ফল ও জাম কিনতে যেতাম। কিন্তু বড় বড় সহরের বেলায় সেখানে নেমে সহর ঘুরতাম—দ্রষ্টব্যস্থানগুলি দেখতাম ও দোকানে গিয়ে কেনাকাটা করতাম।

আমরা দু'টো জিনিস দেখে অবাক বনে গিয়েছিলাম—প্রথম, রাস্তা-ঘাট, দোকান ও লোকেদের পরিচ্ছন্নতা দেখে; দ্বিতীয়—মেয়ে ও পুরুষ প্রত্যেকের কাপড়জামার অদ্ভুত উজ্জ্বলতা দেখে। মেয়ে পুরুষ দু'জনেই দেখলাম সাদা কাপড়ে সূচিকাজ করা কামিজ ও সাদা পায়জামা পরতে ভালবাসে।

ছোট ঘাটগুলিতে দেখলাম চাষীরা স্টিমারে উঠছে—তারা যাবে সহরে। আবার অনেকে দেখলাম সহর থেকে গ্রামে আসছে। তাদের কাপড়জামা দেখে খুব উঁচু ধারণা হ'ল না। ভাবলাম—কেন তারা এই ভাবে যাওয়া আসা করছে। আরও আশ্চর্য হ'লাম যখন সহর-ফেরৎ চাষীদের মালপত্রের সংগে দেখলাম তারা সেলাইয়ের কল ও গ্রামোফোন কিনে নিয়ে যাচ্ছে। একজন একটা নতুন বাইসিকেলও কিনে নিয়ে যাচ্ছে।

আমাদের সহযাত্রী সারেঙটিকে এ কথা বলায়, সে বললো—আপনারা নিশ্চয়ই আশা কর্তে পারেন না যে চাষীরা খুব ভালো কাপড়জামা পরবে ! এখনও আমাদের গ্রামে সমস্ত জিনিস পাওয়া যায় না এবং সেজন্যে চাষীদেরকে সহরে এসে তাদের প্রয়োজনীয় জিনিসপত্র কিনতে হয়। কিন্তু দেখবেন—একদিন এই যৌথ-কৃষিশালার চাষীই রেশম আর ভেল ভেটের মধ্যে বাস করবে ! কিছু সময় যেতে দিন—সহর আর গ্রামের সমস্ত বৈষম্যগুলো চিরদিনের জন্যে মুছে যাবে। চাষবাস ঠিক পথে পরিচালনা করা হচ্ছে এবং প্রত্যেক চাষী শীগ্‌গিরই খুব সমৃদ্ধশালী হয়ে উঠবে। ১৯৩৫ সাল থেকে গ্রামগুলি ক্রমশঃ উন্নত ও অর্থে সমৃদ্ধ হয়ে উঠছে।

এই ভাবে কেটে চললো দিনগুলো। স্টিমার থামলে আমরা ওপরের ডেকে গিয়ে হয় রৌদ্রস্নান করতাম, ছায়ায় বসে বই পড়তাম কিংবা নতুন আলাপীদের সংগে গল্প করতাম। চোখের সামনে ভেসে উঠতো প্রাকৃতিক সৌন্দর্যের দিগন্তবিস্তৃত বিস্ফার। রান্নাবান্নাও অত্যন্ত সুস্বাদু হ'ত। রাঁধুনী ভল্‌গার প্রথানুযায়ী নানান্ রকম সামুদ্রিক মাছের তরকারী ও মিস্টি খাবার পরিবেশন করতো। এই রাঁধুনীর সমকক্ষ একমাত্র লেনিনগ্রাড থেকে লণ্ডন ফেরার পথে Sibirএ পেয়েছিলাম।

আমাদের গোর্কী থেকে স্টালিনগ্রাড পৌঁছনোর কথা ভোর পাঁচটায়। চারটের সময় উঠে মালপত্র বেঁধে ডেকে গিয়ে উপস্থিত হ'লাম। আমাদের গন্তব্যস্থানের মুখে ক্রমশই আমরা এগিয়ে চলেছি। সংগে সংগে এগিয়ে চলেছে ছোট ছোট ঢেউএর সারি। দক্ষিণ দিকের নদীতীর জল থেকে অনেক ওপরে উঠে আছে; তার ধারে দেবদারু গাছে ঢাকা পাহাড়। বাঁ দিকের তটরেখা বহু দূরে পড়ে আছে। এতদূরে—যে আমরা নদীতে আছি তা বিশ্বাস হয় না—মনে হয় এটা একটা বিশাল তটহীন হ্রদ।

বাঁ দিক ঘেঁষে যেতে যেতে সহর ক্রমশ কাছে এগিয়ে এল। দৃশ্যমান হয়ে উঠলো দীর্ঘ জেটি। গোর্কী থেকে আমরা প্রায় দু'হাজার কিলো-মিটার পথ এসেছি অর্থাৎ আমাদের ভ্রমণের প্রথম অধ্যায় শেষ হয়েছে। সহযাত্রীদেরকে বিদায় জানিয়ে আমরা জেটি পার হ'লাম এবং দীর্ঘ চড়াই ভেংগে স্টেশনে গিয়ে আমাদের মালপত্র জমা দিলাম। বাইরে বেরিয়ে দেখি ট্র্যাক্‌টর কারখানার দিকে ট্রামগাড়ী চলেছে। তাড়াতাড়ি তাতে উঠে বসলাম।

কুড়ি মিনিট পরে আমরা কারখানায় গিয়ে পৌছলাম। কারখানা চারদিক থেকে পথঘাট দিয়ে বেষ্টিত। রাস্তায় ছোট ছোট সাদা রঙের বাড়ী। বাড়ীর সামনের বাগানে ফুলগাছ আর সব্জীর প্রাচুর্য। কারখানার আশেপাশেও লন আর ফুলগাছের কেয়ারি। সমস্ত মিলে একটা প্রকাণ্ড সুশৃংখলতার আভাস পাওয়া যায়। নদীর ধারে বেড়িয়ে এবং ইঞ্জিনিয়ার ও বিশেষজ্ঞদের কোয়ার্টার ঘুরে প্রাতর্ভোজনের জন্যে সহরের কেন্দ্রে এসে পৌছলাম। আমরা একটা হোটেলে গেলাম। অতি প্রত্যূষ হওয়া সত্ত্বেও আমাদেরকে প্রচুর আহার্য এনে দেয়া হ'ল—ডিম ভাজা, টোষ্ট, মাখন, মধু ও বড় এক কাপ কফি।

প্রাতরাশের পর আমাদের টিকিট কেটে আমরা সাড়ে এগারোটা পর্যন্ত ঘুরে ঘুরে সহর দেখলাম। যতই দেখলাম ততই স্থানীয় পথঘাট, দোকান ও নাগরিকদের পরিচ্ছন্নতা দেখে আকৃষ্ট হ'লাম। স্টালিনগ্রাড অত্যন্ত মনোরম সহর কিন্তু অনিচ্ছাসত্ত্বেও অল্প সময়ের মধ্যে আমাদেরকে সহর ত্যাগ কর্তে হ'ল।

সোচির ট্রেন ছাড়লো ঠিক সাড়ে এগারোটায়। এবার আরও নতুন অভিজ্ঞতা সঞ্চয় করলাম। আমাদের কামরায় কয়েকজন লালফৌজের সৈন্য, একজন বৃদ্ধা ও আটাশ বছর বয়সের একটি মহিলা ভ্রমণ

করছিলেন। শেষোক্ত মহিলাটি ঘন ঘন ধূমপান করছিলেন। অল্প সময়ের মধ্যে আমরা অন্তরংগ হয়ে উঠলাম এবং স্বাভাবিক ভাবে আমাদেরকে ইংলণ্ড সম্বন্ধে নানা প্রশ্নবাণে জর্জরিত করা হ'ল। বৃদ্ধা কৃষক রমণী আমাদের কথা মন দিয়ে শুনছিলেন কিন্তু এক সময়ে ফেটে পড়লেন।

—কিন্তু, তোমাদের দেশে তো কোনো বিপ্লব হয় নি। হয়েছে কী? এদিকে বিপ্লব আমার অবস্থা কি করেছে দেখো। আমি যৌথ-কৃষিশালায় থাকি। আমার বড় ছেলে হ'ল ট্রাক্‌টর চালক আর আমার মেয়ে হ'ল যে দল গরু চরায় সে দলের পরিচালিকা। আমার দ্বিতীয় ছেলে মস্কোয় কৃষিবিদ্যা শিখছে। আমাদের কৃষিশালাই তাকে সেখানে পাঠিয়েছে। আমার নাতি-নাতনীরাও চমৎকার শিক্ষা পাচ্ছে। আমি নিজে অবিশ্যি লিখতে পড়তে জানি না। বয়সও হয়েছে—সুতরাং আর সম্ভবও নয়। আমি চেষ্টা করেছিলাম কিন্তু কিছু মনে রাখতে পারি না। কিন্তু আমি এইটুকু জানি—করুক দেখি কেউ আমাদের দেশ আক্রমণ—বৃদ্ধা বজ্রমুষ্টি তুললো।—আমরা তাকে উচিত শাস্তি দেব।

—সাবাস্, সাবাস্, দিদিমা। লাফিয়ে উঠলো লালফৌজের সৈন্যেরা।

—*এইই* তো উচিত কথা।

দ্বিতীয় মহিলাটি আরেকটি সিগ্রেট ধরিয়ে আমার দিকে ক্ষমাপ্রার্থনার ভংগিতে চাইলেন। বললেন—সিগ্রেট না খেয়ে থাকতে পারি না। আমার যখন তেরো বছর বয়স তখন থেকে অভ্যাস হয়ে গেছে। এখন আর ছাড়তে পারছি না। সে সময় আমার বাড়ী ঘর ছিল না; রাস্তায় ঘুরে বেড়াতাম, যেখানে ইচ্ছে শুয়ে থাকতাম। আমার সংগে একদল ছেলেমেয়ে ছিল। আমাদের কাজ ছিল রেল স্টেশন থেকে মাল চুরি করা। একদিন পুলিশ আমাদেরকে ধরে ফেলে এবং সংস্কার-গৃহে পাঠিয়ে দেয়। সেই থেকে আমি শুধরে গেছি। এখন আমি সমাজবিজ্ঞানের

একজন লেকচারার ও কম্যুনিস্ট পার্টির সদস্যা। আমাকে গ্রামে পাঠানো হয়। আমি সেখানে গিয়ে পার্টির ইতিহাস ও তার নেতৃত্বে সোভিয়েট ইউনিয়নের প্রসারের কথা লোকদেরকে বলি। আমি এইমাত্র ভল্‌গার এক স্যানাটোরিয়মে এক মাস কাটিয়ে এলাম।' এখন ফিরে যাচ্ছি কাজে।

মহিলা দুটি নিজেদের গন্তব্যস্থানে নেমে গেলেন। তাদেরকে হারিয়ে আমরা অত্যন্ত দুঃখিত হ'লাম। তাদের দু'জনের মধ্যে কী স্পষ্ট বৈলক্ষণ্য! এবং বিপ্লবের গর্ভ থেকেই তাদের সৃষ্টি।

লালফৌজের সৈন্যেরা কৃষ্ণ সাগরের বিভিন্ন বিশ্রাম গৃহ ও স্যানাটোরিয়ায় যাচ্ছিল। একজন সাতদিন আগে সাইবেরিয়া থেকে রওনা হয়েছে, অন্য একজন আসছে সুদূর প্রাচ্য থেকে এবং তৃতীয় সৈনিকটি বেরিয়েছে উত্তর লেনিনগ্রাডের এক অঞ্চল থেকে। তারা পাশ ও রেলওয়ে টিকিট বিনামূল্যে পেয়েছে এবং পথের যাতায়াতের দিনগুলি তাদের ছুটির মধ্যে ধরা হয় না। প্রত্যেকের কাছ থেকেই আমরা তাদের যৌবনের কাহিনী ও রাষ্ট্র তাদের জন্যে কি করেছে তার গল্প শুনলাম।

বিপ্লবের আগে তাদের দু'জন মাঠের চাষী ছিল—সারা জীবন হাড়ভাংগা খাটুনি আর নিরক্ষরতা—এইই ছিল তাদের ভাগ্য। তৃতীয় সৈন্যটি ছিল রাস্তার ঝাড়ুদার—সমস্ত দিন অর্ধাহারে কাটাতো। কিন্তু এখন তারা যে কাজ ইচ্ছে তাই কর্তে পারে। তারা সৈন্যবিভাগে থাকা কালে পড়াশোনা সাধারণ ভাবেই করে যাচ্ছে এবং এই বিভাগে তাদের মেয়াদ শেষ হয়ে যাওয়ার পর তাদেরকে উচ্চ শিক্ষার সুযোগ দেয়া হবে। ইচ্ছে করলে সৈন্যবিভাগে তারা স্থায়ীভাবেও থাকতে পারে।

এই সব বন্ধুদের সংগে কথা বলে আমাদের সময় আনন্দের মধ্যে

দিয়ে কেটে যাচ্ছিল। পরের দিন সকালে ট্রেনের প্রধান গার্ড আমাদের কামরায় এলেন। তিনি শুনেছিলেন যে ট্রেনে কয়েকজন বিদেশিনী ভ্রমণ করছেন। সুতরাং তিনি আমাদের সংগে গল্প কর্তে এলেন। তিনি গর্বের সংগে আমাদেরকে তাঁর 'শকওয়ার্কার'এর কার্ড দেখালেন। তিনি একজন শক্ ওয়ার্কার। তাঁর ট্রেন যথাসময়ে যাচ্ছে এবং আরোহীদেরকে তিনি যথাসম্ভব সুবিধে দেয়ার দিকে সচেষ্ট। তিনি আমাদেরকে 'মা-দের' জন্যে যে কামরা রিজার্ভড্ সেখানে নিয়ে গেলেন। সে কামরার জানলায় ঝক্‌ঝকে পরদা লাগানো—ছোট ছোট টেবিলের ওপরে নানান্ ধরণের মনোহারী খেলনা। কামরাকে দেখে ছোটদের নার্সারি বলে মনে হয়। আমরা প্রত্যেক কামরায় একটা করে গার্ডের ঘর দেখলাম। এ ঘরে গার্ডেরা থাকেন এবং আরোহীদের জন্যে চা তৈরী করে দেন।

আমাদের চোখের সামনে দিয়ে মাইলের পর মাইল যোজনব্যাপী প্রান্তর বেরিয়ে চললো। মনে হ'ল এর যেন শেষ নেই! যতদূর দু'চোখ যায় বাদামী সমতল ভূমির ওপর কচ্চিৎই মাটির ঢিবি বা গর্ত দেখা যায়। কেবল এখানে সেখানে ছোট ছোট গ্রাম আর সঞ্চরণশীল গরুবাছুর ও উট চোখে পড়ে। দৃশ্য দেখে মনে হয় কী সুবিশাল এই সোভিয়েট দেশ!

দ্বিতীয় দিনের অপরাহ্ন থেকে দৃশ্য বদলে গেল। সমভূমি মুছে গিয়ে দেখা দিল গাছপালা। তার পরদিন সকালে আমরা ঘুম থেকে উঠে দেখলাম—দেবদারু গাছে ঢাকা পাহাড়ের মধ্যে দিয়ে আমরা ছুটে চলেছি। কয়েক ঘণ্টা সরু উপত্যকার মধ্যে দিয়ে পাক খেয়ে যেতে যেতে সমুদ্র চোখে পড়লো। টুয়াপ্‌সি—সহরটা কৃষ্ণ সাগরের উপকূলে তেলের পাইপ আর ট্যাংকের প্রকাণ্ড সমারোহের মধ্যে জেগে

রয়েছে। সমুদ্রটি অন্যান্য সমুদ্রের তুলনায় মোটেই বেশী কালো নয় বরং ভূমধ্য সাগরের মতন নীল।

টুয়াপ্সি থেকে ট্রেন অগ্রসর হ'ল। তার এক দিকে সমুদ্রতীর অন্য দিকে জংগলে ঢাকা উঁচু পাহাড়। ট্রেন ছোট ছোট ষ্টেশনে থামতে থামতে যাচ্ছিল। ষ্টেশনগুলির পেছনে বিশ্রাম ঘর ও স্যানাটোরিয়ার সাদা বাড়ীগুলো চোখে পড়ে। সোভিয়েট শ্রমিকদের রংগভূমির সীমানার মধ্যে এসে পড়েছি আমরা!

বিকেল বেলা এসে পৌছলাম সোচিতে। সেখান থেকে খাড়া পথ বেয়ে উঁচু পাহাড়ের মাঝখানে হোস্টেলের দোতলা কাঠের বাড়ী। বাড়ীর পেছনের বাগান পাহাড়ের গা বেয়ে নীচে নেমে গিয়েছে—তার মাঝে মাঝে কয়েকটা তাঁবু। প্রখর রোদের কী শাণিত তেজ! আমরা বাড়ীর পেছনকার চওড়া বারাণ্ডার ছায়ায় এসে দাঁড়ালাম।

পাশ দেখে আমাদের নাম খাতায় তোলা হ'ল এবং জিগ্যেস করা হ'ল আমরা কোথায় থাকতে ইচ্ছুক—কাঠের বাড়ীতে না তাঁবুতে। আমরা তাঁবু নির্বাচন করায় আমাদেরকে বাগানের মধ্যস্থিত একটা বড় তাঁবুর ভেতরে দুটো বিছানা দেয়া হ'ল। সেখানে আরও আটটি বিছানা ছিল। তাঁবুটি দেখলাম দু'দিক থেকে খোলা এবং বেশ ঠাণ্ডা।

আমাদের জিনিসপত্র ঠিক জায়গায় রেখে এবং স্নান করে আমরা উৎরাই ভেংগে খাবার ঘরে গিয়ে পৌছলাম। খাবার ঘরটি একটা স্কুলের প্রকাণ্ড বারাণ্ডায় অবস্থিত। খেতে খেতে আমরা চোখের সামনে সমুদ্র ও সোচির মনোরম দৃশ্য উপভোগ করছিলাম। আমরা ছিলাম সহরের উচ্চতম চূড়োয়। সমস্ত সহর ও পার্শ্ববর্তী পাহাড়ে দাঁড়িয়ে সমুদ্র থেকে এই চড়াইয়ের দৃশ্য উপভোগ করবার মতন।

খাওয়ার পর আমরা সমুদ্রে বেড়াতে গেলাম। সোচি হ'ল সোভিয়েটের

অন্যতম শ্রেষ্ঠ বেড়াবার জায়গা। এর আবহাওয়া ও প্রাকৃতিক দৃশ্যের সংগে ফ্রান্সের দক্ষিণ উপকূলের তুলনা করা চলে। এখানকার বাড়ীঘর অবিশ্যি ভূমধ্য সাগরের উপকূলবর্তী বাড়ীঘরের চেয়ে অনেক মনোরম। কারণ সেখানে বড়লোকদের প্রাসাদের সংগে গরীবদের বস্তির আকাশ পাতাল পার্থক্য! কৃষ্ণ সাগরের ধারে পার্কের গাছপালা ছাড়িয়ে নতুন নতুন স্যানাটোরিয়া মাথা তুলে দাঁড়িয়েছে। নতুন হোটেল আর বিশ্রামঘরের জমকালো ইমারৎ সমুদ্রতীরে সার বেঁধে দাঁড়িয়ে আছে একটার পর একটা। প্রত্যেক বাড়ীর চারপাশে ফলফুলের বাগান। এ সমস্তই হ'ল সোভিয়েটের কর্মীদের জন্যে—যারা সোভিয়েট ইউনিয়নে কাজ করে তাদের প্রত্যেকেরই এই মনোরম জায়গায় ছুটি কাটাবার অধিকার আছে। সোভিয়েট সরকার ও ট্রেড ইউনিয়ন প্রতি বছরে লক্ষ লক্ষ রুবল নতুন বিশ্রামঘর তৈরী ও উষ্ণ প্রস্রবণ খোঁড়ার কাজে ব্যয় করে। কৃষ্ণ সাগরের সমস্ত উপকূলব্যাপী এই রকম জায়গা ছড়িয়ে রয়েছে। এক থেকে অন্যটি আরও মনোরম।

সোচিতে আমাদের ছুটি কেটেছে আনন্দের মধ্যে দিয়ে। আমরা নিজেদের ইচ্ছানুযায়ী রুটিন তৈরী করেছিলাম। এখানে আমরা যখন ইচ্ছে আহার কর্তে পারতাম। প্রাতরাশ পাওয়া যেতো সকাল সাতটা থেকে ন'টা; দুপুরের খাবার একটা থেকে তিনটে; রাতের খাবার সন্ধ্যে সাতটা থেকে ন'টা। আমরা ভোরবেলা উঠতাম। প্রাতর্ভোজন করতাম সকাল সাতটায়। তারপর ফলের বাজার হয়ে সমুদ্রতীরে যেতাম। এক গাদা চেরি, পীচ ও আরও অন্যান্য ফল আমাদের সংগে থাকতো। আমরা রোদ পোয়াতাম এবং দুপুর প্রখর না হওয়া অবধি সচ্ছ জলে সাঁতার দিতাম। সাঁতার শেষ করে পার্কের মধ্যে দিয়ে হোস্টেলে ফিরে যেতাম। যেতে যেতে ডেইরি থেকে আইসক্রীম কিনতাম। তারপর এক বা দু'ঘণ্টা বিশ্রাম নিতাম তাঁবুতে গিয়ে। দুপুরের খাওয়া শেষ করে

আবার যেতাম সমুদ্রতীরে। আরও অনেক আকর্ষণ থাকা সত্ত্বেও আমরা এখানেই বেশীর ভাগ সময় কাটাতাম।

ছ'টা বাজলে আমরা সহরে বেড়াতে যেতাম কিংবা পাহাড়ে পাহাড়ে ঘুরতাম বা ঘাসের ওপর শুয়ে শুয়ে বই পড়তাম। দূরে বরফে ঢাকা পাহাড়ের দৃশ্য ঝলমল করে উঠতো দ্যুতিতে।

সন্ধ্যেবেলা বাড়ীতে থাকতাম। আমাদের সহ-ভ্রমণকারীদের সংগে নাচতাম, গাইতাম। কিংবা দলবেঁধে কোনো পার্কে ব্যাণ্ড বা কনসার্ট শুনতে যেতাম।

একদিন লালফৌজের একদল সৈনিক জর্জিয়া থেকে আমাদের হোস্টেলে এসে উঠলো। সন্ধ্যেটা কাটলো আমোদ করে। তারা আমাদেরকে জাতীয় সংগীত শুনিয়ে ও নাচ দেখিয়ে আপ্যায়িত করলো। শেষের দিকে আমরাও তাদের সংগে যোগ দিলাম।

সোচিতে থাকা কালে আমরা কয়েকদিন দলবদ্ধ হয়ে ভ্রমণে বেরিয়েছিলাম। যারা যারা এ রকম ভ্রমণে ইচ্ছুক তাদের জন্যে এর ব্যবস্থা করা হ'ত। একদিন আমরা স্টিমারে করে গাগ্রীতে বেড়াতে গেলাম—জায়গাটি কৃষ্ণ সাগরের উপকূলবর্তী। যেতে যেতে সমুদ্রতীরের দৃশ্য দেখে আকৃষ্ট হ'লাম। জলে প্রচুর শুশুক ঘুরে বেড়াচ্ছে। যাত্রীদের ভারে স্টিমার একবার এদিকে একবার ওদিকে হেলে পড়ছে। তারা সবাই দৃশ্য দেখবার জন্যে কৌতূহলী। আমরা যখন ফিরে এলাম তখন আকাশে চাঁদ উঠেছে—শরীর মন দুইই অবসন্ন তবু প্রফুল্ল। প্রত্যেক জাতের যাত্রীরা আমাদের সংগে ছিলেন। তাদের জাতীয় সংগীত মুখরিত হয়ে উঠলো হাওয়ায়। আর একদিন আমরা সোচির কাছাকাছি এক জংগলে-ঢাকা পাহাড়ে বেড়াতে গেলাম। সেখানে এক'শো বছরের পুরোনো রেডউড গাছ দেখে সত্যিই অবাক লাগলো।

আমাদের প্রত্যেক ভ্রমণের সংগে একজন করে পথ প্রদর্শক থাকতো। সে-ই স্টিমারের টিকিট কিনতো, খাওয়া দাওয়ার ব্যবস্থা করতো এবং দাম দিতো। এই সব ভ্রমণের সমস্ত খরচ আমাদের 'পাশ' এর মধ্যেই ধরে নেয়া হ'ত। আমাদের কাজের মধ্যে হ'ল কেবল উপভোগ করা।

আমাদের নিজেদের হোস্টেল, বিশ্রামঘর ও কাছাকাছি স্যানাটোরিয়ার অনেক লোকের সংগে আমাদের আলাপ হয়েছিল। আমাদের তাঁবুর মধ্যে আটজন তরুণী ও প্রবীনা ছিলেন। তাঁরা প্রত্যেকেই কুড়ি দিনের একটা 'ফ্রি পাশ' নিজের নিজের কর্মস্থল থেকে পুরস্কার হিসেবে পেয়েছিলেন। দলের মধ্যে লেনিনগ্রাডের একজন শিক্ষয়িত্রী ছিলেন। তাঁর সংগে আমাদের অভিজ্ঞতার আদানপ্রদান করলাম। দু'জন তরুণী আসছিলেন মস্কোর কোনো এক বড় 'স্টোর' থেকে। তাঁদের কাছে এত বিভিন্ন রকমের কাপড় চোপড় ছিল যে তারা দিনে দু'তিন বার করে বেশ পরিবর্তন করতেন। আর একজন সুন্দরী মহিলা ছিলেন—ছোট ছোট কালো চুল। তিনি বললেন তাঁর বয়স পঁয়তাল্লিশ বছর যদিও তাঁকে পঁয়ত্রিশ বছরের বেশী বলে মনে হয় না। একদিন তিনি আমাকে রৌদ্রস্নান করতে করতে তাঁর জীবনের ইতিহাস বললেন। তাঁর যখন দশ বছর বয়স তখন থেকে তিনি কাপড়ের কলে কাজ করছেন। যখন বিপ্লব ছড়িয়ে পড়লো তখনও তিনি সম্পূর্ণ অশিক্ষিতা এবং সেই পুরোনো কাজ করে যাচ্ছেন।

—এবং এখন চেয়ে দেখুন আমার দিকে। গর্বের সংগে মহিলাটি বললেন।—এখন আমি শুধুমাত্র লিখতে পড়তেই জানি না, শ্রমিকদের স্কুলের সমস্ত পাঠ আমি শেষ করেছি। এখন আমি হ'লাম ক্রেতা। আমাদের কাপড়ের কল থেকে আমাকে কলের দরকারী জিনিসপত্র কিনতে পাঠানো হয়। আমি নানান্ জায়গায় ঘুরে বেড়াই। আমার সংগে অনেক টাকা পয়সা থাকে। আমার একটা ফ্ল্যাট আছে। সেখানে

আমার মা আর দুই ছেলেমেয়ে থাকে। অনেক বছর হ'ল আমার স্বামী মারা গেছেন। আমার যখন ত্রিশ বছর বয়স তখন আমি ছ'টি ছেলে-মেয়ের মা। কিন্তু তখন আমরা যে অবস্থার মধ্যে থাকতাম তাতে অধিকাংশ ছেলেমেয়েই মারা যায়। সে সময়ে মা'দের ওপরে কোনো যত্ন নেয়া হ'ত না—সেজন্যে আমাদের ওদিকে মশা মাছির মতন ছেলেমেয়ে মারা যেত। যাক্, সে সব দিন চিরদিনের জন্যে শেষ হয়ে গেছে—সুতরাং তা নিয়ে মাথা ঘামিয়ে লাভ নেই। মহিলাটি আমাদেরকে আইভানোভোতে গিয়ে তাঁর সংগে থাকার জন্যে অনুরোধ জানালেন।

আমাদের তাঁবুর অন্যান্য সংগীরা ছিলেন ইঞ্জিনিয়ারিং ইনষ্টিটিউটের ছাত্রী। তাঁরা তাঁদের ছাত্র-বন্ধুদের সংগে একযোগে আমোদ করছিলেন। ছাত্র-বন্ধুরা থাকতেন আমাদের তাঁবু থেকে কিছু দূরে আরেকটি তাঁবুতে। তাঁরা সবাই স্বাস্থ্যবতী তরুণী। সাঁতার কাটা ও পাহাড়ে ওঠার প্রতি তাঁদের ভয়ানক সখ। শুধু তাইই নয় তাঁরা নৃত্য-প্রিয় ছিলেন। আমাদেরকে তারা ইংরেজী কায়দায় 'ফক্‌স ট্রট' নাচ শেখাবার জন্যে অনুরোধ জানালেন।

অবসর যাপনের সুশৃংখল পরিকল্পনা ও বন্দোবস্ত দেখে আমরা সত্যিই আশ্চর্য হয়ে গেলাম। কোনো কিছু নিয়ে কাউকে মাথা ঘামাবার বা চিন্তা করবার প্রয়োজন হ'ত না। বিশ্রামঘর ও স্যানাটোরিয়ায় নাপতে, ঝাড়ুদার, ধোপা, মুচি, ও ম্যানিকিউরিস্ট সবেরই বন্দোবস্ত আছে। অত্যন্ত মনোরম এক খাবার ঘরে খাদ্য পরিবেশন করা হয়। বাগানে আরামপ্রদ বেঞ্চীর ব্যবস্থা আছে যেখান থেকে সব চেয়ে ভালো দৃশ্য চোখে পড়ে। ডাক্তারেরা সারা দিন উপস্থিত থাকেন। একজন স্থায়ী ভাবে সেই বাড়ীতেই থাকেন এবং স্যানাটোরিয়ায় সব রকম রোগের চিকিৎসা করা হয়।

কিছু আশ্চর্যের কথা নয় যে এখানে অবসর যাপনের পর লোকেরা স্বাস্থ্যজ্জ্বল হয়ে বাড়ী ফিরে যায়। এখানে তাদের কাজ হ'ল আরাম করা আর উপভোগ করা; ভালো ভালো জিনিস খাওয়া আর সময়-তালিকা মেনে চলা। এ বাদে অন্য যা কিছু তার ব্যবস্থা করেন কর্তৃপক্ষ।

আমরা উজ্জ্বল স্বাস্থ্য ও নতুন উদ্যম নিয়ে ফিরে গেলাম মস্কোয়। যদিও আমি বিশ্রামঘরে আরও কয়েকবার অবসর যাপন করেছি তবু দক্ষিণ প্রান্তে আমার এই প্রথম ভ্রমণ ও প্রত্যেকের অন্তরংগ বন্ধুতা— কখনও ভুলে যাবার নয়। এ অভিজ্ঞতাও ভুলে যাবার নয়—যে একমাত্র সোভিয়েট রাষ্ট্রেই এই রকমের ছুটি কাটানো সম্ভব হতে পারে এবং একমাত্র সোভিয়েট রাষ্ট্রই তার কোটি কোটি কর্মীদের আমোদ ও বিশ্রামের জন্যে এত প্রভূত অর্থ ব্যয় কর্তে পারে।

## পরিশিষ্ট*

সোভিয়েটের ছেলেমেয়েরা আট বছর বয়স পূর্ণ করে স্কুল-শিক্ষা আরম্ভ করে। স্কুলে যোগ দেয়ার আগে কিণ্ডারগার্টেনে তাদের বুদ্ধিবৃত্তি স্ফুরিত হয়—যেমন তারা অক্ষর চিনতে ও সংখ্যা গুণতে শেখে। বিশেষ করে আট বছর পর্যন্ত তারা খেলনা নিয়ে খেলা করে। সোভিয়েটের শিক্ষাবিদরা মনে করেন যে আট বছরের আগে তাদেরকে স্কুল-শিক্ষা দেয়া হানিকর। কারণ তখন তাদের মগজের কোষগুলি উপযুক্ত পরিমাণে পরিণত হয় না।

* কাগজের অভাবে মূল বইয়ের 'পরিশিষ্ট'এর সমস্তটা এখানে অনুবাদ করে দেয়া সম্ভব হচ্ছে না। সে কারণে তার চুম্বক ও আরও কতকগুলি মূল্যবান তথ্য সংক্ষিপ্ত ভাবে এখানে যোগ দিতে প্রয়াস পেলাম—অনুবাদক।

স্বতরাং এই সময়টুকু খেলনার জগতে ডুবে থেকে বস্তু সম্বন্ধে তারা সজাগ হতে শেখে। আট বছর থেকে পনের বছর অবধি স্কুল-শিক্ষা সম্পূর্ণ বাধ্যতামূলক। এই শিক্ষা প্রাপ্তির নিদর্শন-পত্র না দেখালে তারা কোনো জায়গায় কাজকর্ম পায় না।

এতদিন সোভিয়েট ইউনিয়নে কো-এডুকেশন প্রথা চালু ছিল কিন্তু সম্প্রতি তার পরিবর্তন ঘটেছে।

সোভিয়েটের প্রত্যেক স্কুলে সিনেমা-যন্ত্র, যাতুকরের লণ্ঠন ও কাচ-চিত্রের ( slides ) ব্যবস্থা আছে। স্থানীয় শিক্ষাবোর্ড প্রত্যেক জেলায় বিশেষ ফিল্ম গ্রন্থাগার খুলেছে। শিক্ষকেরা ইতিহাস, ভূগোল বা বিজ্ঞানের যে কোনো শাখা সম্বন্ধীয় ফিল্মের সাহায্যে তাদের পাঠকে চিত্রিত করেন।

সোভিয়েটের স্কুলগুলির আরেকটি বৈশিষ্ট হ'ল এই যে সেখানে 'জন্তুদের বিভাগ' ( live corner ) আছে। এগুলি জন্তু পোষবার জন্যেই নয়—প্রাণিতত্ত্বের পাঠের বিশদীকরণের জন্যেও। শিক্ষার্থীরা এর ফলে প্রত্যক্ষ ভাবে জীব জন্তুদের জন্ম, বৃদ্ধি, উৎপাদন-ক্রিয়া প্রভৃতির সমস্ত কিছু জানতে পারে।

নীচু ক্লাসগুলিতে সর্বোচ্চ বিয়াল্লিশজন ও উঁচু ক্লাসে ( যেমন অষ্টম, নবম ও দশম ) ত্রিশজন ছাত্র-ছাত্রীকে শিক্ষা দেয়া হয়। শিক্ষক ও শিক্ষালয়ের অভাব দেখা গেলে অবিশ্যি কতক ক্ষেত্রে তার সংখ্যা বৃদ্ধি পায় ( যেমন ৪৬।৪৭ জন ) এবং সে ক্ষেত্রে প্রত্যেক ছাত্র পিছু শিক্ষককে বেশী পারিশ্রমিক দেয়া হয়। প্রথম থেকে চতুর্থ ক্লাস পর্যন্ত শিক্ষকদেরকে এক'শো ঘণ্টার কাজ হিসেবে মাইনে দেয়া হয় এবং উঁচু শ্রেণীতে পঁচাত্তর ঘণ্টার হিসেবে মাইনে ধরা হয়। যারা ভাষা-শিক্ষা ও গণিতের শিক্ষকতা করেন তাদেরকে বেশী মার্ক দিতে হয় এবং সেকারণে তাদেরকে মাসিক চল্লিশ রুবল বেশী দেয়া হয়। ক্লাস-উপদেষ্টাকে আরও বেশী খাটতে হয়

সুতরাং তিনি পঞ্চাশ রুবল অতিরিক্ত পেয়ে থাকেন। অর্থাৎ কোনো শিক্ষক-শিক্ষয়িত্রী তার নির্দিষ্ট সময়ের চেয়ে বেশী পরিশ্রম করলে অতিরিক্ত পারিশ্রমিক পান। ১৯৩৬ সালে তাদের মাইনে একশো গুণ বেড়ে যায়। অর্থাৎ তারা প্রতি মাসে প্রায় চার শো থেকে হাজার রুবল অবধি মাইনে পান।

সোভিয়েটের শিক্ষাব্যবস্থা দৃঢ় বৈজ্ঞানিক ভিত্তির ওপর প্রতিষ্ঠিত এবং সে বৈজ্ঞানিক ভিত্তি হ'ল মার্কসীয় দর্শনের ভিত্তি। প্রকৃতিকে জানতে হ'লে বিজ্ঞান অপরিহার্য তেমনি বর্তমান সামাজিক কাঠামো ও পৃথিবীব্যাপী ঘটনা প্রবাহকে বুঝতে হ'লে ইতিহাসকে বাদ দিলে চলে না। প্রকৃতিতত্ত্ব ও ইতিহাসের সংগে ভূগোলের যোগ অনস্বীকার্য। ভূগোল থেকে প্রমানিত হয় যে কি ভাবে প্রকৃতিতত্ত্ব রাজনীতির প্রসারকে প্রভাবান্বিত করে পৃথিবীকে বর্তমান অবস্থার মধ্যে এনে ফেলেছে।

সোভিয়েট রাশিয়ার প্রত্যেকটি ছেলেমেয়ে তার মাতৃভাষা ও সাহিত্যের প্রতি বিশেষ ভাবে অনুরক্ত হতে শেখে। মাতৃভাষায় নিজেকে ব্যক্ত করার ক্ষমতা অর্জন করা এবং তার অতীতের ঐতিহ্যের প্রতি শ্রদ্ধাবান হওয়া তার কর্তব্য। অবিশ্যি তারা বিদেশী ভাষাও শেখে এবং এর ফলে তাদের মধ্যে আন্তর্জাতিক বোধ সৃষ্টি হয়। খেলাধূলো ও শরীরচর্চার সাহায্যে স্বাস্থ্য এবং শিল্পকলা ও সংগীতচর্চার সাহায্যে শৈল্পিক দৃষ্টিভংগি—তাদের মধ্যে ক্রমশ প্রসারলাভ করে।

১৯১৭ সালের বিপ্লবের পর যখন কম্যুনিস্টরা ক্ষমতা লাভ করে তখন নিরক্ষর লোকের সংখ্যা ছিল শতকরা ৭০।৮০ জন। সে জায়গায় আজ সোভিয়েট রাষ্ট্রে শতকরা ৯৬ জন শিক্ষিত। ১৯৩৫ সালে পুরো স্কুল-শিক্ষা পাচ্ছে এমন লোকের সংখ্যা হ'ল দু' কোটি ষাট লক্ষ। এবং আট বছরের নিম্ন বয়স্ক ছেলেমেয়েরা যারা কিণ্ডারগার্টেনে শিক্ষা পেয়ে থাকে তাদের সংখ্যা হ'ল ষাট লক্ষ।

তৃতীয় এবং চতুর্থ ক্লাসের ছাত্র-ছাত্রীদেরকে সোভিয়েট রাষ্ট্রের ইতিহাস পড়ানো হয়। এই ইতিহাসের মধ্যে প্রাগৈতিহাসিক মানুষ, আদিম মানুষ এবং সে কি ভাবে উপজাতির মধ্যে ও পরে প্রাচীন জনসমাজে বাস করতো তা বলা হয়। এবং তারপরে আসে রুশীয় রাজ্য, সাম্রাজ্য ও বিপ্লবের ঘটনাবহুল ইতিহাস।

প্রথম ক্লাস থেকে পৃথিবীর ইতিহাসের পাঠ আরম্ভ হয়—যেমন, এসিরিয়া, ব্যাবিলন, ভারতবর্ষ, মিশর, চীন, গ্রীস ও রোমের প্রাচীন সভ্যতা এবং শতাব্দীর পর শতাব্দী ধরে সামন্ততান্ত্রিকতার বৃদ্ধি। এক একটি দেশ ধরে তাকে বিশ্লেষণ করে দেখানো হয়। স্কুল শেষ করে যখন ছাত্রেরা বেরিয়ে আসে তখন পৃথিবীর ইতিহাস সম্বন্ধে তাদের মধ্যে গোলযোগ থাকে না যেমন থাকে অন্যান্য দেশের ছাত্র-ছাত্রীদের মধ্যে। কারণ তাদের মনে ঘটনার তারিখ, সম্রাট, সম্রাজ্ঞী, যুদ্ধবিগ্রহ সমস্ত কিছু মিলিয়ে একটা জগাখিচুড়ি সৃষ্টি হয়। তারা বোঝে না ইতিহাসের তাৎপর্য কোন্‌খানে। শুধু ইতিহাস নয়, প্রত্যেক পাঠ্যবিষয় সম্বন্ধেই এই কথা খাটে। সোভিয়েট ইউনিয়নের ছাত্র-ছাত্রীদেরকে নানা দিক থেকে এমন ভাবে গড়ে তোলা হয় যে শিক্ষালয় থেকে বেরিয়ে এসে তাদেরকে অন্ধকারের মধ্যে হাতড়ে বেড়াতে হয় না। পৃথিবীকে—জীবনকে তারা নগ্ন চোখে দেখতে শেখে, কুহক বা রহস্যের রঙিন চশমা পরে নয়।

সমস্ত স্কুলের পাঠ্যবিষয় একই তবে দেশ ও সহর বিশেষে তাতে কিছু কিছু পরিবর্তন প্রয়োজন হয়ে পড়ে। কিন্তু কোনো শিক্ষক বা অধ্যক্ষের ব্যক্তিগতভাবে তা পরিবর্তন করার কোনো অধিকার নেই। পাঠ্যবিষয় পড়াবার সময় নির্দিষ্ট করে দেয়া আছে। নীচে তার নকল দেয়া গেল। হাল্‌কা বিষয়গুলি স্কুল কর্তৃপক্ষেরা সাধারণত সকালের দিকে দেন।

| | | স্কুলের শতকরা সময় | প্রতি মাসে ঘণ্টার হিসেব |
|---|---|---|---|
| ১. | উৎপাদনে শ্রম-নিয়োগ | ১৮% | ২২½ |
| ২. | প্রাকৃতিক বিজ্ঞান ( গণিত, পদার্থ বিদ্যা, রসায়নশাস্ত্র, জীববিদ্যা, নকসা ) | ৩৮% | ৪৮ |
| ৩. | সমাজ বিজ্ঞান ( সাহিত্য ও ভূগোল সমেত ) | ২৩% | ৩০ |
| ৪ | ভাষা শিক্ষা | ৭% | ৯ |
| ৫. | সংগীত ও শরীরচর্চা | ৯% | ১১¼ |
| ৬. | ক্লাবের কাজ | ৫% | ৬½ |
| | | ১০০ | ১২৭ |

সোভিয়েট শিক্ষাব্যবস্থায় স্কুলের ছাত্র-ছাত্রীদেরকে একটা শ্রেণী থেকে আরেকটা শ্রেণীতে লাফ দিতে দেয়া হয় না। কেবলমাত্র বিশেষ ক্ষেত্রে তার ব্যতিক্রম ঘটে। ছেলেমেয়েদেরকে তাদের ইচ্ছানুযায়ী কোনো পাঠ্যবিষয় বাদ দিতে দেয়া হয় না। প্রত্যেকটি শিক্ষার্থী নির্দিষ্ট শিক্ষা কোর্স মেনে চলতে বাধ্য। সোভিয়েটের শিক্ষাবিদদের মতে শিশুরা নিজেদের পাঠ্যবিষয় নির্বাচন করার ব্যাপারে হ'ল অত্যন্ত অপরিণত এবং সে কারণে বয়স্কেরাই তাদের শিক্ষার ভিত্তি রচনা করবে বৈজ্ঞানিক দৃষ্টিভংগির সাহায্যে। স্কুল-শিক্ষার মধ্যে দিয়ে ছেলেমেয়েদের মধ্যে শক্তি, সাহস, বিনয় ও অন্যান্য গুণের সৃষ্টি করার অর্থই হ'ল তাদেরকে 'পুরোপুরি মানুষ' করে তোলা। শুধু তাইই নয় সমাজতান্ত্রিক পিতৃভূমি ও আন্তর্জাতিক সম-স্বার্থতার প্রতি তাদের দেশপ্রেম ও ফ্যাশিজমের প্রতি নিরংকুশ ঘৃণা তাদেরকে সত্যিকারের সোভিয়েট নাগরিক করে তোলে।

## সপ্তাহ প্রতি (ছয় দিন) ঘণ্টা হিসেবে বিভিন্ন পাঠ্যবিষয় পড়ানোর সময়

সোভিয়েট ইউনিয়নের ছেলেমেয়েরা আট বছর থেকে পনের বছর পর্যন্ত যে শিক্ষা পেয়ে থাকে তার সময়-তালিকা নীচে দেয়া গেল। স্কুল কর্তৃপক্ষ ও শিক্ষকেরা এই রুটিন অনুযায়ী পড়ান।

| | এক | দুই | তিন | চার | পাঁচ | ছয় | সাত | আট |
|---|---|---|---|---|---|---|---|---|
| রাশিয়ান | ৬ | ৬ | ৫ | ৫ | ৫ | ৫ | ৪ | ৩ বা ৪ |
| গণিত | ৫ | ৫ | ৫ | ৫ | ৫ বা ৬ | ৪ বা ৫ | ৫ বা ৪ | ৪ |
| প্রাকৃতিক বিজ্ঞান | ২ | ২ | ২ | ৩ বা ২ | ৪ | ৭ | ৭ | ৭ |
| সমাজ বিজ্ঞান | ২ | ২ | ২ | ২ বা ৩ | ১ | ১ | — | — |
| ভূগোল | — | — | ৩ | ৩ | ২ | ২ | ১ | ১ |
| দোকানের কাজ | ২ | ২ | ২ | ২ | ৫ বা ৪ | ৪ বা ৩ | ৫ | ৫ |
| বিদেশী ভাষা | — | — | — | ২ | ২ | ২ | ২ | ২ |
| শরীর চর্চা | ১ | ১ | ১ | ১ | ২ | ১ | ১ | ১ |
| চিত্রাংক শিক্ষা | ১ | ১ | ১ | ১ | ১ | ২ | ২ | ২ |
| সংগীত | ১ | ১ | ১ | ১ | ১ | ১ | ১ | ১ |
| ইতিহাস | — | — | — | — | ২ | ২ | ৩ বা ২ | ৩ বা ২ |
| শিল্পশাস্ত্র | — | — | — | — | — | — | — | ১ |
| ঘণ্টা | ২০ | ২০ | ২২ | ২৫ | ৩০ | ৩১ | ৩১ | ৩০ |

উদ্ধৃত সময়-তালিকা থেকে দেখা যায় যে সোভিয়েট শিক্ষাব্যবস্থার ধারা বিধিবদ্ধ ভাবে এগিয়ে চলেছে। শিক্ষাগ্রহণ বাধ্যতামূলক ও বিধিবদ্ধ হওয়ার দরুণই অত্যন্ত অল্প সময়ের মধ্যে সোভিয়েট ইউনিয়নে শতকরা আশি ভাগ নিরক্ষর জনতার সংখ্যা চার ভাগে কমানো সম্ভব হয়েছে। রঙিন চশমা পরা বাস্তব-বিমুখ মানুষদের কাছে এ কথা ভৌতিক বা অবিশ্বাস্য মনে হ'লেও বিজ্ঞানে-বিশ্বাসী বাস্তববাদীদের কাছে এটা নিতান্ত সরল ও সহজ সত্য।

এই শিক্ষাব্যবস্থার একমাত্র লক্ষ্য হ'ল প্রত্যেক ছাত্র-ছাত্রীকে শিক্ষিত নাগরিক হিসেবে গড়ে তোলা। সোভিয়েট রাষ্ট্রে 'সংস্কৃতি' শব্দ বলতে বোঝায় 'শিল্পের বিশোধন ও গুণগ্রহণ' যা যুগ-যুগান্ত থেকে নিরবচ্ছিন্ন ভাবে হয়ে আসছে এবং তারই সাহায্যে মানুষের মধ্যে সবচেয়ে শ্রেষ্ঠ গুণের ক্রমবিকাশ। অর্থাৎ অন্যান্য তথাকথিত গণতন্ত্রবাদী ও সাম্রাজ্যবাদী দেশগুলির কাছে সোভিয়েটের 'সংস্কৃতি'র সংজ্ঞা নিরূপণ সম্পূর্ণভাবে বিপরীতধর্মী। সোভিয়েট ইউনিয়নে শ্রমশিল্প ও কৃষিকার্যের দ্রুত ও অপূর্ব উন্নতির ফলে প্রতিদিন শিক্ষিত ও কর্মক্ষম লোকের চাহিদা বেড়ে চলেছে। কিন্তু যন্ত্রের এই অভূতপূর্ব সাফল্যের পেছনে প্রধান লক্ষ্য হ'ল যন্ত্রকে মানুষের দাসে পরিণত করা এবং মানুষকে আরও বেশী অবসর দেয়া। এই অবসরকাল যাপন ও কর্মক্ষম হওয়ার জন্যেই শিক্ষার প্রসার।

সোভিয়েট ইউনিয়নের বিশ কোটি মানুষ জানে সাম্যবাদী সমাজ-ব্যবস্থা তাদের কাছে একটা নতুন আলোর সন্ধান দিয়েছে; অর্থনৈতিক, রাজনৈতিক ও সামাজিক অত্যাচারের পুরোনা বেড়াজাল ভেংগে তাদেরকে অচিন্ত্যনীয় মুক্তির পথে এগিয়ে নিয়ে যাচ্ছে। তাই শিক্ষার বিবর্ণ রূপকে অতিক্রম করে দেখা দিয়েছে উজ্জ্বল ভবিষ্যৎ। এই বৃহত্তর সম্ভাবনাই পৃথিবীর অন্যান্য দেশগুলিকে প্রসব বেদনায় অস্থির করে তুলেছে।

গলদ থাকা সত্ত্বেও সোভিয়েট রাশিয়ার শিক্ষাব্যবস্থা পৃথিবীর সমানে যে অতুলনীয় দৃষ্টান্ত উপস্থিত করেছে তা কোনো দিন মুছে যাবার নয়; সূর্যের আলোর মতন তা দেদীপ্যমান।